না। সেই জন্যেই ত সংসারের কায কর্ম্ম কিছুই দেখে উঠতে পারি নে, ঝি চাকরে যা করে। তা, তাদের দিয়ে কি কোন কায সুশৃঙ্খলায় হয়? আমার ভাঁড়ার ঘর যদি দেখিস্, ত ঘেন্নায় মরে যাস!'

সুলেখা। আমি কাল গিয়ে, তোর ভাঁড়ার ঘড় গুছিয়ে দিয়ে আসব।

সুরমা। যাস। আর, কালকে তোকে শিখিয়ে দেব, কেমন কোরে তোর বরের প্রণয় পরীক্ষা করতে হবে। আমাদের বাড়ীতে যাবার একটা সংক্ষেপ ও নির্জ্জন পথ আছে, তোকে সেই পথটা আজ চিনিয়ে দেব। সেই পথ দিয়ে গেলে আর সদর রাস্তায় বার হতে হবে না, অথচ খুব শীগ্‌গির যাওয়া চলবে। তোদের বাড়ী কোনটা তা চিনে নেবার জন্যে, আজ সকালে ঝিকে নিয়ে, ছাদে উঠেছিলাম। দেখলাম, তোদের বাড়ীর পশ্চিমদিকে যে আম বাগান আছে, তা আমাদের বাড়ীর উত্তর দিক পর্য্যন্ত গিয়েছে। তোর বাড়ীর পশ্চিমদিকে যে দরজা আছে, তা খুলে ঐ বাগানে যাওয়া যায়।

সুলেখা। ও দরজায় সর্ব্বদা চাবি বন্ধ থাকে।

সুরমা। ঐ চাবি খুলে, তুই বাগানের ভেতর দিয়ে, একেবারে পুকুরের ঘাটে গিয়ে উঠবি। ঘাট থেকে আমাদের ভিতর বাড়ীতে ঢোকবার দরজা আছে। আজ তোকে সঙ্গে করে এ পথ দিয়েই ফিরব, তাহলে পথটা তোর জানা হয়ে যাবে।

সুলেখা। ঐ বাগান আর পুকুর কাদের তা তুই জানিস্?

সুরমা। আমাদের বাড়ীটা যাদের, ঐ বাগানও তাদের; আমরা বাগান পুকুরও জমা নিয়েছি। এই বাগানের পথে আনাগোনা করলে, তোর বরের প্রণয় পরীক্ষার ভারি সুবিধা হবে। হ্যাঁ, একটা কথা তোকে জিজ্ঞাসা করছিলাম।—আমার সঙ্গে পূর্ব্ব থেকে যে তোর আলাপ আছে, একথা কি তোর বরকে বলেছিস?

সুলেখা। না, সে কথা এখনও বলা হয় নি। কাল তোদের বাড়ী থেকে ফিরতে অনেক রাত হয়ে গিয়েছিল। বাড়ী ফিরে দেখলাম, উনি ঘুমিয়ে পড়েছেন। তাই রাত্রে বলা হল না। সকালে আমার ঘুম ভাঙলে দেখলাম যে তিনি উঠে গেছেন। আজ বিকালে বাড়ী এলে বলব।

সুরমা। না, না—বলিস নে। ও কথাটা একেবারে গোপন রাখতে না পারলে, তোর প্রণয় পরীক্ষার সুবিধে হবে না। আর, আমি যে তোদের বাড়ীতে এসেছি, কি তুই যে আমাদের বাড়ীতে যাবি, তাও তোর বরের কাছ থেকে গোপন রাখতে হবে।

সুলেখা। তা কি করে হবে? আমি তাঁকে জিজ্ঞাসা না করে কোন কায করি নে।

সুরমা। এ যে প্রণয় পরীক্ষা! এতে কিছু লুকোচুরি করলে দোষ হবে না।

সুলেখা। কিন্তু আমাদের বাড়ীতে তুই এসে ছিস এ কথা যদি মা বলে দেন?

সুরমা। তা তিনি যাতে না বলেন, আমি বাড়ী ফেরবার আগে তার উপায় করে যাব।

অতঃপর দুই সখীতে মিলিয়া হেমেন্দ্রনাথের প্রণয়পরীক্ষা সম্বন্ধে কি কি করা আবশ্যক তাহা স্থির করিয়া লইল। তাহা স্থির করিতে করিতে তাহারা কত হাসিই হাসিল। সুলেখা ভাবিল, কয়েক দিন কি আমোদেই কাটিয়া যাইবে!

সুলেখার পাণ সাজা শেষ হইয়াছিল। এক্ষণে সে সখীকে দুইটি পাণ খাইতে দিয়া এবং নিজে একটি খাইয়া তাহাকে লইয়া পুনরায় উপরে উঠিল।

সুরমা সেইখানে বহুক্ষণ সখীর সহিত গল্প করিয়া, বাড়ী ফিরিবার পূর্ব্বে হেমেন্দ্রনাথের মাতার নিকটে যাইয়া কহিল, "মা, আমি যে আপনাদের বাড়ীতে বেড়াতে এসেছিলাম, তা যেন আপনার ছেলে জানতে না পারেন। জানতে পারলে হয়ত কথাটা আমাদের বাবুর কাণে উঠবে; বুড়ো মানুষ হয়ত রেগে যাবেন; আর আমার আপনাদের বাড়ীতে আসা ঘটবে না।"

মাতা সম্মতা হইলেন যে তাঁহাদের বাটীতে সবজজ বাবুর গৃহিণীর আগমনবার্ত্তা তিনি প্রকাশ করিবেন না।

সুলেখা সুরমার সহিত যাইয়া বাগানের নির্জ্জন ও সংক্ষেপ পথটা চিনিয়া আসিল।

# তৃতীয় পরিচ্ছেদ

## মনোরমা।

পর দিন অপরাহ্লকালে অবসন্ন দেহে হেমেন্দ্রনাথ বাটী ফিরিতেছিল। সবজজ বাবুর বাটীর নিম্ন দিয়া সে আপন বাটীতে যাইবার জন্য গলি রাস্তায় প্রবেশ করিতেছিল। হঠাৎ সে রাস্তায় দণ্ডায়মান হইল। তাহার মাথায় কি একটা সামান্য দ্রব্য পতিত হইয়া রাস্তায় পড়িয়াছিল; তাহা কি, সে তাহার অনুসন্ধান করিল। দেখিল, কুণ্ডলীকৃত সাদা কাগজের একটি চটকাডিম্বাকার গোলক, রাস্তার উপর পড়িয়া রহিয়াছে। সে বুঝিল, সবজজবাবুর বাড়ী হইতে কেহ উহা ছুড়িয়া ফেলিয়া দিয়াছে, দৈবক্রমে উহা তাহার গায়ে লাগিয়াছে।

উহাতে আর মনোযোগ দেওয়া বৃথা, ইহা মনে করিয়া সে দুই পদ অগ্রসর হইল। কিন্তু একটু চিন্তা করিয়া, সে আবার দাঁড়াইল। ভাবিল, ঐ গোলকটি সবজজবাবুর বাটী হইতে তাহাকেই লক্ষ্য করিয়া, কেহ নিক্ষেপ করে নাই ত? কেন— তাহাকে লক্ষ্য করিয়া এইরূপ কাগজ নিক্ষেপ করিবার কারণ কি? সে একটু চিন্তা করিয়া দেখিল যে এইরূপ কাগজ নিক্ষেপের কোন কারণ আছে কি না, তাহা কাগজটি পরীক্ষা করিয়া না দেখিলে, জানিতে পারা যাইবে না।—হয়ত ঐ বাড়ীর ভিতর কোনও অসহায় ব্যক্তি কোন বিপদে পড়িয়াছে; বিপদে পড়িয়া

তাহার সাহায্য প্রার্থনা করিতেছে। অতএব কাগজটি তুলিয়া লইয়া দেখা উচিত, উহাতে কিছু লেখা আছে কি না।

এই মনে করিয়া, পথের উপর কাগজটি যে স্থানে পতিত ছিল, হেমেন্দ্রনাথ সেই স্থানে প্রত্যাগত হইল; এবং উহা উঠাইয়া লইল। তাহার পর, চিন্তিত মনে মন্থর গমনে বাটীর দিকে অগ্রসর লইল।

বাটীতে পৌঁছিয়া কাগজটি সম্প্রসারিত করিয়া দেখিল যে, স্ত্রীলোকের হস্তাক্ষরে উহাতে লিখিত আছে—

"প্রণাধিক,

আমি তোমাকে রোজ দেখি, দেখিয়া ভালবাসিয়া ফেলিয়াছি। ইতি

ম।"

এই ক্ষুদ্র প্রেমলিপি পাঠ করিয়া সে বুঝিল যে, না, এ কাগজ আমাকে লক্ষ্য করিয়া নিক্ষিপ্ত হয় নাই। আমাকে কে ভালবাসিবে? দারিদ্র্য নিষ্পেষিত আমাতে কি আছে, যে আমাকে দেখিয়া কোনও প্রেমিকার প্রেমলিপ্সা প্রবল হইয়া উঠিবে? হয়ত অন্য কোন পথিকের পরিবর্তে দৈবক্রমে উহা আমার গায়ে লাগিয়াছে। কিন্তু সবজজবাবুর বাটীতে কে এ প্রেমিকা, যে পথের পথিককে ভালবাসিয়া ফেলিয়াছে? হয়ত কাগজ নিক্ষেপক স্ত্রী না হইয়া পুরুষ হইতে পারে; হয়ত, ঐ পুরুষ কোন স্ত্রীলোকের নিকট হইতে পূর্বে এই ক্ষুদ্র প্রেমলিপি প্রাপ্ত হইয়াছিল, এক্ষণে

অনাবশ্যক বোধে উহা পথে ফেলিয়া দিয়াছে; দৈবাৎ উহা আমার মস্তকের উপর পতিত হইয়াছে। কিন্তু সবজজবাবুর বাটীতে সবজজবাবু ব্যতীত অন্য পুরুষ কে আছে?

হেমেন্দ্রনাথ ভাবিল যে, সুকে জিজ্ঞাসা করিলে সবজজবাবুর বাটীর অনেক তথ্য জানিতে পারা যাইবে। অন্নপ্রাশনের দিন হেমেন্দ্রনাথ সবজজবাবুর বাটীতে একঘণ্টা মাত্র থাকিয়া আহার করিয়া আসিয়াছিল; কিন্তু সুলেখা বেলা তিনটার সময় যাইয়া, রাত্রি ১২টার সময় বাটীতে ফিরিয়াছিল, এবং স্ত্রীলোকগণের সহিত অবাধে কথোপকথন করিতে পারিয়াছিল। সুতরাং হয়ত সবজজ-বাবুর বাটীর অনেক তথ্যই সে অবগত হইয়াছে।

কিন্তু হেমেন্দ্রনাথ সেই ক্ষুদ্র প্রেমপত্রটুকু তাহার স্ত্রীকে দেখা-ইতে পারে না; তাহার প্রাপ্তির কথা স্ত্রীর নিকট উল্লেখ করিতে পারে না; অন্যের গোপন প্রেমকাহিনী দৈবক্রমে জানিতে পারিয়া, তাহা কাহারও নিকট প্রকাশ করা ভদ্রনীতির বিরুদ্ধ কার্য্য। আর হয়ত, সু তাহাকেই সেই প্রেমিকার প্রেমপাত্র মনে করিয়া, মিছামিছি একটা মনকষ্ট ভোগ করিবে। অতএব সে সেই প্রেম-লিপি কোনও গুপ্তস্থানে প্রচ্ছন্ন করিয়া ভিতর বাটীতে প্রবেশ করিল। কাগজটা ছিন্ন করিয়া রাস্তায় ফেলিয়া দিলেই ভাল হইত, কিন্তু হেমেন্দ্রনাথ তাহা করে নাই। সে মনে করিয়াছিল, কাগজটা হয়ত পরে কোনও রহস্য ভেদের সহায়তা করিতে পারে।

হেমেন্দ্রনাথ বাড়ীর ভিতর প্রবেশ করিয়া দেখিল, বারান্দার ধূলিকণা বিবর্জ্জিত মেঝের উপর পরিচ্ছন্ন কম্বলের আসনখানি

তাহার জন্য বিস্তৃত আছে; আসনের পুরোভাগে দর্পণের ন্যায় উজ্জ্বল স্থালীতে কয়েকখানি পরিপাটি পরোটা ও কিঞ্চিৎ চিনি সজ্জিত রহিয়াছে; আর নিকটে জলের কুঁজা ও পানপাত্র লইয়া সুহাসিনী সুলেখা হাস্যমুখে বসিয়া রহিয়াছে।

সুলেখা সহাস প্রচ্ছন্ন দৃষ্টি স্বামীর দিকে নিক্ষেপ করিল। দেখিল, স্বামীর ললাটে একটা দুশ্চিন্তা বিরাজ করিতেছে। দেখিয়া তাহার মনে একটু কষ্ট হইল; কিন্তু সে কোন কথা কহিল না।

হেমেন্দ্রনাথ জিজ্ঞাসা করিল, "মা কোথায়?"

সুলেখা বলিল, "মা উপরে আছেন; তাঁর শরীরটা আজ ভাল নেই।"

হেমেন্দ্রনাথ বলিল, "দাঁড়াও, আগে মাকে দেখে আসি, তার পর জলখাবার খাব।" এই বলিয়া সে উপরে উঠিয়া মাতার অঙ্গ-স্পর্শ করিয়া দেখিল যে তাঁহার জ্বর হইয়াছে। দেখিয়া, তাহার মনটা বড়ই খারাপ হইয়া গেল। সে তাহার মাতাকে অত্যন্ত ভালবাসিত। মাতার সামান্য অসুখ হইলেই সে ভাবিয়া আকুল হইত; মনে করিত, বুঝি তিনি আর বাঁচিবেন না,—তাহাকে জন্মের মত মাতৃহীন করিয়া চলিয়া যাইবেন। নিম্নে নামিয়া, সে সুলেখাকে কহিল, "সু, মার খুব জ্বর হয়েছে; কি হবে?

সুলেখা বলিল, "তোমার কোনও ভাবনা নেই; মার জ্বর কাল সকালেই ছেড়ে যাবে।"

হেমেন্দ্রনাথ জলখাবার খাইতে খাইতে জিজ্ঞাসা করিল, "মাকে দেখবার জন্যে একজন ডাক্তার ডেকে আনব কি?"

সুলেখা বলিল, "কাল সকালে যদি জ্বর না ছাড়ে তা হলে ডাক্তার ডেকো; কিন্তু আমি বলছি, কাল সকালে মার জ্বর ছেড়ে যাবে।"

আজ জলযোগের পর হেমেন্দ্রনাথ বাহিরে বেড়াইতে গেল না; উপরে মাতার নিকট বসিয়া, তাঁহার মস্তকে হাত বুলাইয়া দিতে লাগিল। রাত্রি নয়টার পর হইতে মাতার জ্বর ক্রমশঃ কম পড়িতে লাগিল; তিনি কিছু উষ্ণ দুগ্ধ পান করিয়া ঘুমাইয়া পড়িলেন। তখন হেমেন্দ্রনাথ, ঝিকে মাতার নিকট বসাইয়া, নিম্নে আসিয়া নিশ্চিন্ত মনে আহার করিতে বসিল।

আহার করিতে করিতে সে পত্নীকে জিজ্ঞাসা করিল, "সু, তুমি বলতে পার, সবজজবাবুর বাড়ীতে সবজজবাবু ছাড়া অন্য কোন পুরুষ মানুষ আছেন কি না।"

সুলেখা এরূপ প্রশ্নের প্রত্যাশা করে নাই। সে মনে করিয়াছিল যে সবজজবাবুর বাড়ীতে অন্য কোন রমণী আছে কি না, স্বামী তাহাকে সেই কথাই জিজ্ঞাসা করিবেন। সে বলিল, "না; আমি বেশ জানি, সবজজবাবুর বাড়ীতে সবজজবাবু ছাড়া, আর বামুন চাকর ছাড়া, অন্য কোন পুরুষ মানুষ থাকে না। কিন্তু সবজজবাবুর স্ত্রী ছাড়া, তাঁর বাড়ীতে একটি ভারি মজার মেয়েমানুষ আছে।"

হেমেন্দ্র। কি রকম?

সুলেখা। এমন সুন্দরী তুমি কখনও দেখ নি। তার নাম মনোরমা। মনোরমা ত মনোরমা; তার আশ্চর্য্য মুখ দেখলে সকলকেই মুগ্ধ হতে হয়। একে তেমন সুন্দর, তার উপর, তার পূর্ণ যৌবন; যেন রূপযৌবনের ভারে সে ঝলমল করছে।

হেমেন্দ্র। সে সবজজবাবুর কে?

সুলেখা। সে সবজজবাবুর কেউ নয়। সে সবজজবাবুর স্ত্রীর মাসীর মেয়ে—মাসতুতো বোন।

হেমেন্দ্র। সে এখানে থাকে কেন? তার কি বিয়ে হয় নি?

সুলেখা। সে আমার চেয়ে একবৎসরের ছোট;—তার আঠারো বছর বয়স, তার বিয়ে হয়েছে; কিন্তু সে স্বামীর ঘর করে না। স্বামী বড়লোক; স্বামীর স্বভাব চরিত্র ভাল নয়। মদ ও বদখেয়ালী নিয়ে থাকে; আবার মনোরমাকে অকারণ মারে। এমন সুরূপা স্ত্রীকে কোন্ প্রাণে মারে, অমন নরম গায়ে কেমন করে হাত তোলে, তা' ভগবান জানেন!

সুলেখা মনে করিয়াছিল যে প্রহারের কথা শুনিলে হেমেন্দ্র-নাথের মনে মনোরমার প্রতি করুণার উদয় হইবে; করুণা হইতে সহানুভূতি, এবং সহানুভূতি হইতে প্রেম সহজেই আসিয়া পড়িবে। সে স্বামীর মুখের দিকে একাগ্র দৃষ্টিপাত করিল; কিন্তু সেখানে করুণার কোনও চিহ্ন দেখিতে পাইল না। হেমেন্দ্রনাথ মুখের অন্ন গলাধঃকরণ করিয়া জিজ্ঞাসা করিল, "তা স্বামীর কাছে না থাকুক, বাপ মার কাছে থাকে না কেন?"

সুলেখা। বাপ মা কেউ বেঁচে নেই।

হেমেন্দ্র। বাপ না থাকুক; বাপের বাড়ী আছে ত!

সুলেখা। তাও নেই। মা আগেই মারা গিয়েছিল। বাপ, জামাইকে কুচরিত্র দেখে, মৃত্যুর আগে বাড়ী ঘর বিক্রি করে ঐ এক মেয়ের জন্য পঞ্চাশ হাজার টাকা রেখে গেছেন; মনোরমা সেই টাকা নিয়ে, বাপের মৃত্যুকালের অনুরোধ অনুযায়ী, সবজজ বাবুর সংসারে এসে মাস্‌তুতো বোনের কাছে বাস করছে। সবজজবাবু টাকাটা কোন ব্যাঙ্কে জমা রেখে দিয়েছেন; মনোরমা বছর বছর আড়াই হাজার টাকা হিসাবে সুদ পায়। ঐ সুদের টাকাতে গহনা গড়ায়, আর বাবুগিরি করে; কখন কখন দু এক শ টাকা দানও করে।

হেমেন্দ্র। তুমি তার চেহারার যেমন সুখ্যাতি করলে, তাতে মনে হয়, তোমাকেও দুই এক শ টাকা দান করেছে।

সুলেখা। শোন, মনোরমা তোমাকে চেনে। আর সে তোমার চেহারার যেমন সুখ্যাতি করলে, তাতে মনে হয়, তুমিই তাকে দুই এক শ' টাকা দান করেছ।

হেমেন্দ্র। কি রকমে চিনলে?

সুলেখা। তা বলতে পারি নে। কিন্তু আমি যখন তোমার পরিচয় দিতে গেলাম, সে বললে, ওঃ পেস্কার বাবু ত? হেমেন্দ্র বাবু ত? আমি তাঁকে খুব চিনি; তিনি এই পথ দিয়ে রোজ কাছারি যান, আবার এই পথ দিয়ে বাড়ী ফেরেন, আমি তাঁকে দু'বেলা দেখি। অমন ভাল চেহারা ত সব সময় দেখতে পাওয়া যায় না, তাই দেখি। দেখি, তাঁর মাথায় কালো টুপি, গায়ে

কালো চাপকান, পরণে সাদা পায়জামা, পায়ে ক্যাম্বিসের বুট, কপালে কোঁকড়া কোঁকড়া চুল, চোখে সোণার চশমা, ফর্সা রং, দাড়িগোঁফ কামান—সর্ব্বদাই যেন কি ভাবতে ভাবতে রাস্তা চলেন।"

হেমেন্দ্র। ওঃ! তা হলে, সত্যিই ত আমাকে চেনে।

সুলেখা ভাবিয়াছিল, স্বামীর নিকট মনোরমার যে মধুর চিত্র চিত্রিত করিল, তাহা চিন্তা করিতে করিতে হেমেন্দ্রনাথ, সারারাত অনিদ্রায় অতিবাহিত করিবে; কিন্তু আহারাদির পর, সে শয্যা-গৃহে যাইয়া দেখিল স্বামী গাঢ় নিদ্রায় অভিভূত রহিয়াছেন। দেখিয়া সে নিদ্রিত স্বামীর মুখচুম্বন করিয়া আপন মনে কহিল, "প্রাণাধিক! আমার প্রতি তোমার অগাধ প্রেম যেন চিরদিন এইরূপ অক্ষুণ্ণ থাকে। মনোরমার মধুর আহ্বানে তুমি কর্ণপাত করিয়াছ, ইহা যেন কেহ কখন না বলিতে পারে।"

## চতুর্থ পরিচ্ছেদ

### চিকিৎসার ব্যয়

হেমেন্দ্রনাথ সকালে উঠিয়া দেখিল, তাহার মাতার জ্বর সম্পূর্ণ বিচ্ছেদ হইয়াছে। সে হৃষ্টমনে তাঁহার পথ্যাদির ব্যবস্থা করিয়া, এবং নিজের স্নানাহার সমাধা করিয়া আদালতে গেল।

বিকালে বাটী প্রত্যাগমনের সময় তাহার গাত্রে প্রেম বৃক্ষের

পুষ্পের ন্যায় পুনরায় ক্ষুদ্র কাগজের গোলক পতিত হইল। সে উপরে চাহিয়া দেখিল, সবজজবাবুর বাটীর দ্বিতলের এক গবাক্ষ হইতে এক রত্নালঙ্কারভূষিতা যুবতী অন্তর্হিতা হইতেছে। তাহার বুঝিতে বাকী রহিল না যে, এই রত্নালঙ্কারময়ীই মনোরমা; কিন্তু সে মনোরমার সুন্দর মুখ দেখিতে পায় নাই।

হেমেন্দ্রনাথ কাগজখণ্ড উঠাইয়া, তাহাতে নিম্নলিখিত লিখন পাঠ করিল।—

"জীবনসর্ব্বস্ব!

এস, এস, এস; আসিয়া আমার সর্ব্বস্ব গ্রহণ কর। আমার নির্ম্মল প্রেম-নদীতে আসিয়া অবগাহন কর;—আমার অসীম ভালবাসায় তোমার হৃদয় কাণায় কাণায় পূর্ণ করিয়া দিব; এস।

আমার জানালার দিকে তাকাইয়া দেখ। দেখিবে উহা হইতে একটি সরু কালো সূতা রাস্তায় লম্বিত রহিয়াছে। এই পত্রের উত্তর একটুক্রা কাগজে লিখিয়া, তাহা ঐ সূতায় বাঁধিয়া দিও; আমি তুলিয়া লইব।

এক ছত্র লিখিয়া আমার প্রাণ রক্ষা করিও।" ইতি—

তোমার প্রেমাকাঙ্ক্ষিণী

"ম।"

পত্র পাঠ করিয়া হেমেন্দ্রনাথ আবার গবাক্ষের দিকে বিশেষ-ভাবে দৃষ্টি নিক্ষেপ করিল। দেখিল, যে একটি কালো রেশমের অতি সূক্ষ্ম সূত্র প্রায় অদৃশ্যভাবে রাস্তা পর্য্যন্ত লম্বিত রহিয়াছে।

হেমেন্দ্রনাথ স্থির করিল যে আজও এই পত্র 'সু'কে দেখান হইবে না। এ পত্র দেখিলে হয়ত তাহার মনে সন্দেহের বীজ উপ্ত হইবে; তাহাতে তাহার মনের শান্তি নষ্ট হইবে। কেন বেচারাকে সে অকারণ কষ্ট দিবে? সে বাটী যাইয়া পত্রখানি পূর্ব্বোক্ত গুপ্ত স্থানে লুকাইয়া রাখিল। পরে জলযোগ করিয়া, মাতাকে দেখিবার জন্য উপরে গেল। জিজ্ঞাসা করিল, "কেমন আছ মা?"

মাতা শীতে জড় সড় হইয়া বলিলেন, "এতক্ষণ ত বেশ ভাল ছিলাম, কিন্তু এখন একটু একটু শীত করছে; বোধ হয় জ্বর আসবে।"

হেমেন্দ্রনাথ তাঁহার হাত ধরিয়া, তাঁহাকে বিছানায় উঠাইয়া শোয়াইল; মোটা গাত্রাবরণ আনিয়া, তাঁহাকে আচ্ছাদিত করিল। রাত্রি আটটার সময় মাতার জ্বর অত্যন্ত বৃদ্ধিপ্রাপ্ত হইল, মাতা যন্ত্রণায় ছটফট করিতে লাগিলেন। হেমেন্দ্রনাথ তাঁহার কপালে হাত দিয়া দেখিল, তাহা অগ্নির ন্যায় উত্তপ্ত। সে ভীত হইয়া পড়িল। তাড়াতাড়ি নিকটবর্ত্তী একজন ডাক্তারকে ডাকিয়া আনিল। ডাক্তার ঔষধ লিখিয়া দিলেন। হেমেন্দ্র ঔষধালয় হইতে ঔষধ লইয়া আসিল। সুলেখাকে লইয়া, সারারাত জাগিয়া মাতার শুশ্রূষা করিল।

ঔষধ ও শুশ্রূষার গুণে নিশাবসানে মাতার জ্বরের উত্তাপ কিছু কম পড়িয়াছিল বটে, কিন্তু বেলা আটটার সময় জ্বরের উপর আবার জ্বর আসিল। তাহা দেখিয়া ডাক্তার ললাট কুঞ্চিত করিয়া বলিলেন, "বোধ হয়, ব্যায়ামটা কিছু শক্ত হয়ে দাঁড়াবে।"

হেমেন্দ্রনাথ মহা উৎকণ্ঠিত হইয়া জিজ্ঞাসা করিল, "আপনি অন্য কোনও ডাক্তারের পরামর্শ গ্রহণ করবেন কি ?"

ডাক্তার বলিলেন, "আর কার পরামর্শ গ্রহণ করব ? তবে আজ বিকালে যদি একবার সিবিল সার্জ্জনকে ডাকেন, তা হলে তাঁর নিকট কিছু পরামর্শ গ্রহণ করি।"

হেমেন্দ্রনাথ তাহাই করিল। একদিন অন্তর সিভিল সার্জ্জন আসিতে লাগিলেন। ডাক্তার দুই বেলা আসিতে লাগিলেন। সুলেখা রীতিমত পথ্যের ব্যবস্থা করিল। হেমেন্দ্রনাথ যতক্ষণ বাটীতে থাকিত, ততক্ষণ একবারও মাতার শয্যাপার্শ্ব ত্যাগ করিত না। অকাতর পরিশ্রম ও অজস্র অর্থ ব্যয় করিয়া, সে মাতাকে রক্ষা করিবার জন্য দশদিন মৃত্যুর সহিত যুদ্ধ করিল। একাদশ দিবসে মাতা সুস্থ হইলেন।

চতুর্দ্দশ দিবসে মাতা অন্নাহার করিলেন। বাটীতে আবার শান্তি বিরাজ করিল, আবার সুশৃঙ্খলায় সংসার চলিতে লাগিল।

সবজজ বাবুর বাটীর সেই গবাক্ষ হইতে প্রেমের সেই সূক্ষ্ম সূত্রটি ঝুলিতেছে কি না, বা গাত্রে কোন প্রেমপত্র পতিত হইল কি না, এতদিন তাহা লক্ষ্য করিবার ক্ষমতা হেমেন্দ্রনাথের ছিল না। সে অত্যন্ত তাড়াতাড়ি আহার করিয়া দ্রুতবেগে আদালতে যাইত; এবং বিকালে আদালত হইতে দ্রুতবেগে বাটীতে প্রত্যাগত হইত। এক্ষণে তাহার মাতা সুস্থা হইলে, সে আবার একদিন পূর্ব্বোক্ত প্রকার প্রেমপত্র পাইল। তাহাতে লেখা ছিল—

"প্রাণাধিক!

আজ সকালে যখন তুমি আদালতে যাইতেছিলে, তখন অনেক দিন পরে তোমার হর্ষমুখ দেখিয়া আমার ভারি আহ্লাদ হইল। এতদিন রোজ রোজ তোমাকে বিষণ্ণ দেখিতাম কেন? জীবন-সর্ব্বস্ব, আমাকে তাহা বলিবে না কি? দয়া করিয়া আমাকে একটু পত্র লিখিও; দেখ, তোমার পত্রের আশায় সূতাটি রাত্রিদিন রাস্তায় ঝুলিয়া আছে।

"যদি পত্র না লিখিয়া আমার সহিত তোমার সাক্ষাৎ করিবার অভিলাষ থাকে, তাহা হইলে তোমাদের বাড়ীর পশ্চাতের আমবাগানে আসিও; সেখানে প্রত্যহ রাত্রি আটটার সময় আমাকে দেখিতে পাইবে। দয়া করিয়া আসিও, আসিও।

প্রেমতৃষ্ণাতুরা

ম।

হেমেন্দ্রনাথ পূর্ব্ব দুই পত্রের ন্যায় এই পত্রও গুপ্ত স্থানে লুকাইত রাখিল। কিন্তু সে আজ স্থির করিয়াছিল যে, এই পত্রের উত্তর দিবে। পত্র লিখিয়া, স্ত্রীলোকটির এইরূপ প্রেমপত্র লেখা বন্ধ করিয়া দিবে। লিখিবে যে, কুলনারীর পক্ষে এইরূপ পত্র লেখা অত্যন্ত গর্হিত কার্য্য। লিখিবে যে, সে কখন চরিত্র-হীন হইয়া কুলনারীর সর্ব্বনাশ করিতে পারিবে না।—না, মনোরমার ন্যায় শ্রেষ্ঠ রূপসীও তাহার সমস্ত ঐশ্বর্য্য লইয়া হেমেন্দ্রনাথকে ধর্ম্মপথ হইতে বিচলিত করিতে পারিবে না।

এইরূপ সঙ্কল্পানুযায়ী একখানি ক্ষুদ্র পত্র লিখিয়া, সন্ধ্যার অন্ধকারে হেমেন্দ্রনাথ উহা সূত্রে বাঁধিয়া দিয়া আসিল।

রাত্রে স্বামীর পায়ে হাত বুলাইয়া দিতে দিতে সুলেখা জিজ্ঞাসা করিল, "মার অসুখে যে টাকা খরচ হল, তা কি তোমার কাছে ছিল?"

হেমেন্দ্র। তুমি ত জান সু, আমার কাছে দুশ টাকা ছাড়া আর কিছুই ছিল না; কিন্তু ডাক্তারে ও ঔষধে প্রায় সাড়ে তিন শ' টাকা খরচ হয়েছে।

সুলেখা। বাকী দেড়শ' টাকা তুমি কোথায় পেলে?

হেমেন্দ্র। এই দেড়শ টাকার মধ্যে পঞ্চাশ টাকা এখনও দোকানে ধার আছে। মুদীর দোকানের ঋণ আর ঔষধের ঋণ এখনও সব পরিশোধ করা হয় নি।

সুলেখা। বাকী একশ' টাকা?

হেমেন্দ্র। আদালত সংক্রান্ত কিছু টাকা আমার কাছে আনামত ছিল, তা থেকে একশ টাকা খরচ করেছি।

সুলেখা এই টাকা কবে পূরণ করতে হবে।

হেমেন্দ্র। যে টাকা আমাদের হাতে আসে তা টাকাপ্রাপ্তির দিনেই ট্রেজারিতে জমা দেবার নিয়ম। কিন্তু দু একদিন বিলম্ব হলেও ক্ষতি হয় না।

সুলেখা। কিন্তু এই টাকা জমা দিতে ত বিলম্ব হবে। তার আগে জদি জানাজানি হয়ে যায়?

হেমেন্দ্র। তা হলে ভয়ানক বিপদ; হয়ত জেলে যেতে হবে।

সুলেখা। তবে কেন সে টাকা নিলে?

হেমেন্দ্র। আমার মার জীবন আগে, না আমার জেলে যাবার ভয় আগে? মার জীবন রক্ষা করবার জন্যে কত ছেলে জীবন বিসর্জ্জন করে; আমি না হয় দু'মাস জেলে যাব। আর জেলেই বা যাব কেন? কোন বন্ধুবান্ধবের কাছ থেকে টাকাটা ধার করে তহবিল পূরণ করব। তার পর মাহিনার টাকা থেকে ক্রমে ক্রমে ঋণ পরিশোধ করব।

## পঞ্চম পরিচ্ছেদ

### সেরেস্তাদারের রাগ

হেমেন্দ্রনাথ ভুল বুঝিয়াছিল। সে দুই তিন দিবস তাহার বন্ধু বান্ধবের দ্বারে দ্বারে ঘুরিল, একটি কপর্দ্দকও সংগ্রহ করিতে পারিল না; সকলেই আপন আপন মহা অর্থাভাবের কথা জানাইল। হেমেন্দ্রনাথ মহা সমস্যায় পড়িল; সে কি করিবে? দুই এক দিন মধ্যে টাকা জমা দিতে না পারিলে, সে অপরাধী বলিয়া ধরা পড়িবে; তাহার চাকুরী যাইবে; এবং তহবিল তস্রূপাতের অপরাধে তাহাকে কারাদণ্ড ভোগ করিতে হইবে। এই বিপদের কথা চিন্তা করিতে করিতে সে অবসন্ন হইয়া পড়িল। সে বিষণ্ণ মনে আফিসে যাইত, বিষণ্ণ মনে আফিস হইতে বাটীতে ফিরিত। সে রাত্রে জাগিয়া ভাবিত, তাহার কারাদণ্ড হইলে, তাহার

স্নেহময়ী মাতার দশা কি হইবে, প্রেমময়ী সুলেখা কিরূপেই বা জীবন ধারণ করিবে? তাহারা কি খাইবে? কোথায় আশ্রয় পাইবে? তাহার কারাদণ্ডে মহা অপমানে হয়ত তাহারা বিষ খাইয়া প্রাণত্যাগ করিবে।

শনিবার দিন আফিস যাইয়া হেমেন্দ্রনাথ ভাবিল যে, আর দুই একদিন এই ব্যাপারটা অবিদিত থাকিলে আগামী মঙ্গলবার দিন সে বিপদ হইতে উদ্ধার পাইতে পারিবে। মঙ্গলবার মাসের প্রথম দিন; ঐ দিন সে সত্তর টাকা বেতন পাইবে; আর ত্রিশ টাকা সে সহজেই দুই তিন জন বন্ধুর নিকট হইতে সংগ্রহ করিতে পারিবে।

কিন্তু হেমেন্দ্রনাথের আশা পূর্ণ হইল না। দুই দণ্ড যাইতে সেরেস্তাদার তাহাকে নিভৃতে ডাকিয়া জিজ্ঞাসা করিলেন, "আপনার নিকট যে সকল অমানতি টাকা ছিল, তা কি আপনি নিয়মিত ভাবে ট্রেজারিতে জমা দিয়েছেন?"

হেমেন্দ্রনাথের মুখ শুকাইয়া গেল, বুকের মধ্যে কম্পন উপস্থিত হইল। কিন্তু সে স্থির করিয়া লইল যে একটিও মিথ্যা কথা বলিবে না। সে বলিল, "না, মশাই সকল টাকা জমা দেওয়া হয়নি।"

সেরেস্তাদারবাবু বলিলেন, "কাগজ দেখে বুঝলাম, এই মাসে আটশ টাকা আপনার কাছে আমানত ছিল। এর মধ্যে কত টাকা জমা দেওয়া হয় নি?"

হেমেন্দ্রনাথ বলিল, "প্রায় একশত টাকা।"

সেরেস্তাদার বাবু বলিলেন, "এটা আর ফেলে রাখবেন না। আগামী সোমবারে মাস কাবার; ঐ দিনই টাকাটা জমা দেবেন।"

হেমেন্দ্রনাথ মিনতির স্বরে কহিল, "মহাশয়, আপনি যদি আমার একটু উপকার করেন।"

সেরেস্তাদার বাবু বিস্মিতের ভাব দেখাইয়া জিজ্ঞাসা করিলেন, "কি ?"

হেমেন্দ্রনাথ কহিল, "আগামী মঙ্গলবার মাসের প্রথম তারিখ, ঐদিন আমরা বেতন পাব। তাতে আমার সত্তর টাকা হবে। আর যদি আপনি অনুগ্রহ করে ঐদিন আমাকে ত্রিশটি টাকা ধার দেন; তা হলেই আগামী মঙ্গলবার আমি ঐ একশ টাকা জমা দিতে পারব। আগামী সোমবারে কোনক্রমেই টাকা জমা দিতে পারব না; কারণ টাকা এখন আমার কাছে নেই।"

সেরেস্তাদার বাবু মহারাগান্বিত হইয়া বলিলেন, "কি! সরকারি টাকা আপনি খরচ করেছেন নাকি? কি সর্ব্বনাশ! আপনাকে ত সৎলোক বলে জানতাম। এই কলিকালে মানুষ চেনা বড় কঠিন কায। সোমবারে যেমন করে হোক, টাকাটা জমা দিতে পারেন ভালই, নয়ত অগত্যা সাহেবকে রিপোর্ট করতে বাধ্য হব। সাহেব যে আপনার ভারি সুখ্যাত করেন, এইবার আপনার গুণপনা জানতে পারবেন। আপনি মঙ্গলবারে বেতন পাবার কথা বলছেন; কিন্তু আপনার কাছ থেকে প্রাপ্য টাকাটা আপনি যতক্ষণ না জমা দেন, ততক্ষণ আপনার বেতন আটক থাকবে।

আর অপনাকে কিছু ঋণ দেবার কথা বলছেন ; তা বন্ধু বান্ধব বিপদে পড়লে, এরূপ ঋণ দেওয়া উচিত বটে। কিন্তু আপনার বুদ্ধি আছে ত, আপনি বেশ বুঝছেন যে এখন আপনাকে কোন টাকা ঋণ দিলে তাহা আর ফিরে পাবার আশা নেই,—টাকাটা জলে ফেলে দেওয়া হবে।"

হেমেন্দ্রনাথ সেরেস্তাদার বাবুর বাক্যের কোন উত্তর প্রদান করিতে পারিল না ; কিছুক্ষণ মৌন হইয়া দাঁড়াইয়া রহিল।

তাহা দেখিয়া সেরেস্তাদার বাবু বলিলেন, "যান, আপনার কাযকর্ম্ম করুন ; এখানে চুপ করে দাঁড়িয়ে থাকলে কি হবে ? কিন্তু জেনে রাখবেন যে, সোমবারে টাকা জমা দিতে না পারলে একটা মহা কেলেঙ্কারী হবে।"

হেমেন্দ্রনাথ বাহিরে আসিয়া, অপমানে ও দুঃখে কাঁদিয়া ফেলিল। কিন্তু সে স্থির করিল যে তাহার এই মহা বিপদের কথা, তাহার মাতাকে বা পত্নীকে বলিবে না।—কেন তাহা-দিগকে দুই দিন আগে মনকষ্ট প্রদান করিবে ?

## ষষ্ঠ পরিচ্ছেদ

### দুই শত টাকা

অপরাহ্ণে বাটী ফিরিবার সময়, হেমেন্দ্রনাথ উদাস নেত্রে চারিদিকে দৃষ্টিপাত করিতেছিল। হঠাৎ সবজজবাবুর বাটীর সেই গবাক্ষে তাহার দৃষ্টি পতিত হইল। দেখিল, আজ তাহা

সম্পূর্ণ উন্মুক্ত ; সেখানে রত্নালঙ্কার ভূষিতা হইয়া, অবগুণ্ঠনে মুখ আবৃত করিয়া এক যুবতী দাঁড়াইয়া রহিয়াছে। দেখিয়া সে চক্ষু অবনত করিয়া চলিল। আবার কেন? সেই নিষেধপত্র লিখনের পর, মনোরমা ত পাঁচ ছয়দিন আর কোন প্রেমপত্র নিক্ষেপ করে নাই। এতদিন পরে আবার কেন সে এই গবাক্ষের নিকট আসিল? তাহার প্রেমরোগ আবার কি বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে? আজ কি আবার সে পত্র নিক্ষেপ করিবে? কিন্তু না, আজ সে পত্র নিক্ষেপ করিল না। হেমেন্দ্রনাথ গবাক্ষের নিম্ন দিয়া নির্ব্বিঘ্নে চলিয়া গেল ; কাগজের গোলক তাহার গাত্রে পতিত হইল না।

হেমেন্দ্রনাথ বাটী ফিরিল। বাহিরের ক্ষুদ্র ঘরটিতে তক্তপোষের উপর একখানি মাদুর বিছান ছিল। সেই মাদুরের উপর বসিয়া সে বস্ত্র পরিবর্ত্তন করিত। আজ বস্ত্র পরিবর্ত্তন জন্য সেই মাদুরে বসিতে যাইয়া দেখিল, জানালার নীচে একখানা পত্র পড়িয়া রহিয়াছে ; কেহ খোলা জানালা দিয়া তক্তপোষের উপর তাহা ফেলিয়া দিয়াছে। সে পত্র খানা উঠাইয়া লইল ;—পত্রের আবরণে তাহারই নাম লেখা রহিয়াছে। পত্র খানা ডাকে আসে নাই ; তাহাতে ডাকঘরের ছাপ বা টিকিট লাগান ছিল না। পত্রের ঠিকানাটা বাঙ্গালায় লেখা,—কাহার হস্তাক্ষর? হেমেন্দ্রনাথ চমকাইয়া উঠিল, —এ যে মনোরমার হস্তাক্ষর! পত্রখানা এত ভারি কেন? এত বড় পত্রে সে তাহাকে কি লিখিয়াছে? হায় হায়, অভাগিনীর প্রণয়াবেগ ত প্রশমিত হয় নাই!

হেমেন্দ্রনাথ পত্রের আবরণ খুলিয়া ফেলিল। বিস্মিত হইয়া

দেখিল, যে ভিতরে কেবল মাত্র পত্র নহে, কতকগুলি নোটও রহিয়াছে। সে নোট গণিয়া দেখিল—কুড়িখানি দশ টাকার নোট,—দুইশত টাকা। হেমেন্দ্রনাথ ভাবিল, এইরূপ অর্থ পাঠাইবার কারণ কি? মনোরমা কি তাহার অর্থাভাবের কথা জানিতে পারিয়াছে? তাই দানশীলা তাহাকে সাহায্য করিবার জন্য এই অর্থ পাঠাইয়াছে? এই টাকা গ্রহণ করিলে সে অনায়াসে সোমবারে একশত টাকা জমা দিয়া, মহা বিপদ হইতে মুক্তিলাভ করিতে পারিবে; ইহা ছাড়া ঔষধের দোকানের ঋণ ও অন্যান্য সমুদয় ঋণ পরিশোধ করিতে পারিবে।

ঐ নোটগুলির সহিত মনোরমার স্বহস্ত লিখিত একখানা প্রেমলিপি ছিল। হেমেন্দ্রনাথ তাহা পাঠ করিল—

"প্রাণাধিক প্রাণ,

"তুমি আমাকে পত্র লিখিতে বারণ করিয়াছিলে। আমিও মনে করিয়াছিলাম যে আমার প্রাণাধিকের আজ্ঞা কখনও লঙ্ঘন করিব না,—আর কখন তোমাকে পত্র লিখিব না। মনে করিয়াছিলাম যে কেবল জানালা হইতে তোমাকে দেখিব; দুই বেলা দেখিব; চোখের দেখা দেখিয়া এই উদ্‌ভ্রান্ত চিত্তকে শান্ত করিব। কিন্তু কয়েকদিন হইতে তোমার বিষণ্ণ মুখ দেখিয়া, আর স্থির থাকিতে পারিলাম না; অস্থির চিত্তবেগে আমার সমস্ত সঙ্কল্প ভাসিয়া গেল; আমি আবার তোমায় পত্র লিখিতে বসিলাম, ইহাতে দাসীর যে অপরাধ হইল, তাহা ক্ষমা করিও।

"তোমার কি হইয়াছে, আমাকে বলিবে না কি? আমার

ঝি তোমাদের ঝির মুখে শুনিয়াছে যে মার অসুখ হইয়াছিল; তাহার জন্য তোমার অনেক টাকা খরচ হইয়াছে। আমাকে এই খরচের কিছু ভাগ লইতে দাও।

"আজ রাত্রি আটটার সময় আমি বাগানে থাকিব, তুমি আসিও। আসিয়া আমাকে তোমার বিষাদের কারণ কি বলিও। আসিও; রাত্রি আটটা হইতে আমি সারা রাত তোমার জন্য বাগানে ঘুরিয়া বেড়াইব।

"তোমার প্রেমোন্মাদিনী
'ম'।"

ঐ প্রেমলিপি পাঠ করিয়া সে কিছুক্ষণ চিন্তা করিল। সেই অভাবের সময় টাকাটা গ্রহণ করিবার জন্য, হেমেন্দ্রনাথের মন একবার বিচলিত হইল। কিন্তু পরক্ষণেই সে আপনাকে শাসিত করিল। ভাবিল যে না, এ অর্থ গ্রহণ করা হইবে না; ইহা আজই প্রত্যর্পণ করিতে হইবে। এই অর্থ গ্রহণ করিয়া সে আপনাকে কখন কলুষিত হইতে দিবে না; তাহার পর তাহার অদৃষ্টে ভগবান যাহা লিখিয়াছেন, তাহাই হইবে। ইহা স্থির করিয়া, সে পত্রখানি ও নোটগুলি আবরণ মধ্যে পূরিয়া উহা পূর্ব্বোক্ত গুপ্তস্থানে লুকাইয়া রাখিল।

সে চিন্তিত মনে বাটীর ভিতর আসিয়া দেখিল যে সুলেখা তাহার জলখাবারের কাছে বসিয়া, দক্ষিণ হস্তের দ্বারা বাম হস্তের কৃষ্ণকাচ নির্ম্মিত চুড়িগুলি আস্তে আস্তে ঘুরাইতেছে;—

করপদ্মের কোলে তাহা যেন ভ্রমর-পংক্তির ন্যায় প্রতীয়মান হইতেছে।

জলখাবার খাইতে খাইতে হেমেন্দ্রনাথ সুলেখাকে জিজ্ঞাসা করিল, "সু, বল দেখি, তোমার স্বামী কখন কু হতে পারে কি না।"

সুলেখা বলিল, "না। আমি আমার স্বামীকে খুব চিনি—আমার স্বামী কখন কু হতে পারে না।"

হেমেন্দ্রনাথ বলিল, "না, আমি কখনই কু হব না। জেলে যাব, তবু কু হব না।"

সুলেখা বলিল, "তোমাকে জেলেও যেতে হবে না, কুও হতে হবে না।"

হেমেন্দ্রনাথ ভাবিল, আমার বিপদটা যে কত ভয়ানক, তাহা সুলেখা এখনও কিছুই বুঝিতে পারে নাই। আমার বিপদের কথা জানিতে পারিলে, সুলেখার মনে একটুও শান্তি থাকিবে না। যতক্ষণ পারি উহাকে তাহা জানিতে দিব না। তাহার পর যাহা হয় হইবে। সে প্রকাশ্যে বলিল, "না, কু হব না এটা নিশ্চয়।"

জলযোগের পর, সে মনোরমার পত্র ও নোটগুলি লইয়া রাস্তায় বাহির হইল। মনে করিয়াছিল, সবজজ বাবুর বাটীর গবাক্ষতলে যাইয়া, সেই দোদুল্যমান প্রেমসূত্রে উহা বাঁধিয়া দিবে, তাহা হইলে মনোরমা উহা তাহার প্রেমপত্রের প্রত্যুত্তর মনে করিয়া তুলিয়া লইবে; সে নিকটে দাঁড়াইয়া দেখিবে, উহা ঠিক মনোরমার হস্তগত হইল কি না। কিন্তু সে গবাক্ষের নিকটে যাইয়া দেখিল

যে আজ কোনও সূত্র লম্বিত নাই। তবে কিরূপে সে মনোরমার অর্থ তাহাকে প্রত্যর্পণ করিবে? সে কি ডাকযোগে উহা মনোরমার নিকট পাঠাইয়া দিবে? কিন্তু তাহা অন্য লোকের হাতে পড়িলে একটা জানাজানি ঘটিবার বিলক্ষণ আশঙ্কা আছে। তাহাদের পরিচারিকার দ্বারা উহা মনোরমার নিকট পাঠান চলে না; সবজজবাবুর গৃহিণী তাহাকে নানারূপ প্রশ্ন জিজ্ঞাসা না করিয়া ছাড়িয়া দিবেন না; আবার সে যদি বাড়ীতে কোনও কথা বলিয়া ফেলে, সুলেখার মনেও সন্দেহের উদয় হইবে। অতএব পরিচারিকাকে পাঠানও যুক্তিযুক্ত নয়।

অনেক চিন্তার পর হেমেন্দ্রনাথ স্থির করিল যে রাত্রি আটটার সময় আমবাগানে যাইয়া, অর্থ ও পত্র মনোরমাকে প্রত্যর্পণ করিতে হইবে; ইহা ছাড়া আর অন্য উপায় নাই। কিন্তু সুলেখার অগোচরে—খুব গোপনে—বাগানে যাইতে হইবে।

## সপ্তম পরিচ্ছেদ

### পরীক্ষার ফল

খিড়কী দরজার চাবি খিড়কী দরজার নিকট একটা গজালে টাঙ্গান থাকিত। ঐ চাবি দিয়া চুপি চুপি দরজা খুলিয়া রাত্রি আটটার কিছু পূর্ব্বে হেমেন্দ্রনাথ অত্যন্ত গোপনে বাগানে প্রবেশ করিল। সেদিন বাগানটি চন্দ্রালোকে আলোকিত ছিল। বাগান

অপরিচ্ছন্ন ও কণ্টকপুঞ্জে পূর্ণ থাকিলেও জ্যোৎস্নালোকে অপূর্ব্ব শ্রী ধারণ করিয়াছিল। মনে হইতেছিল কে যেন অতি সূক্ষ্ম সুবর্ণের আবরণে অপরিচ্ছন্ন আগাছাগুলিকে ঢাকিয়া রাখিয়াছে; কে যেন আমগাছগুলিকে সুবর্ণের অলঙ্কারে সজ্জিত করিয়া দিয়াছে। বাগানের এক পার্শ্বে একটা পুষ্করিণী ছিল; তাহার জলে, চন্দ্র ও নক্ষত্রদল সহ নীল আকাশ প্রতিবিম্বিত হওয়ায়, পৃথিবীতে দ্বিতীয় স্বর্গের সৃষ্টি হইয়াছিল। কোনও কোনও বিহঙ্গম উজ্জ্বল চন্দ্রালোককে প্রভাতালোক মনে করিয়া, ভ্রমবশতঃ এক একবার ডাকিয়া উঠিতেছিল। বাগানের দক্ষিণদিকের গৃহগুলি চন্দ্রালোকে রজত নির্ম্মিত বলিয়া প্রতীয়মান হইতেছিল।

সময় ও স্থান দুইই প্রেম সম্ভাষণের উপযুক্ত ছিল; কিন্তু হেমেন্দ্রনাথের হৃদয়ে প্রেম ছিল না। সে কর্ত্তব্য পালন করিতে আসিয়াছিল।

হেমেন্দ্রনাথ বাগানের চারিদিকে ঘুরিয়া বেড়াইতে লাগিল; কিন্তু কোথাও জনমানব দেখিতে পাইল না। সে মনে করিল, বোধ হয় অনেকটা আগে আসিয়াছে; এখনও মনোরমার আসিবার সময় হয় নাই, এখনও হয়ত আটটা বাজে নাই; কিংবা হয়ত সে বাগানের অন্য দিকে কোনও ঝোপের আড়ালে অবস্থিতি করিতেছে।

মনোরমার সন্ধানে চারিদিক ভ্রমণ করিতে করিতে হঠাৎ হেমেন্দ্রনাথের মনে একটা আশঙ্কার উদয় হইল। এই চন্দ্রালোকিত নিশীথে, এই নির্জ্জন স্থানে একজন প্রেমাকাঙ্ক্ষিণী

যুবতীর সহিত গোপনে সাক্ষাৎ করা কি তাহার পক্ষে উচিত কার্য্য হইবে? যদি ঘুণাক্ষরেও একথা কেহ জানিতে পারে, তাহা হইলে—সে আপনার দুর্ণামের ভয় করে না—কিন্তু একজন ভদ্র-ঘরের মেয়ে জনসমাজে অকারণ চিরকলঙ্কিনী হইয়া থাকিবে। আরও ভয় আছে! তাহাকে বাগানে দেখিয়া যদি মনোরমা মনে করে যে, সে তাহার প্রার্থনা পূরণ জন্যই আসিয়াছে; এবং ইহা মনে করিয়া যদি সেই উন্মাদিনী সহসা হেমেন্দ্রনাথকে বাহুবন্ধনে বাঁধিয়া ফেলে! ছি ছি! তাহা হইলে কি লজ্জাকর ব্যাপারই অভিনীত হইয়া যাইবে!

না, অর্থ প্রত্যর্পণের জন্য হেমেন্দ্রনাথের বাগানে আসা ভাল হয় নাই; পরে অন্য কোনও উপায়ে উহা প্রত্যর্পণ করিলেই চলিত। সে ভাবিল, এখনও সময় আছে; মনোরমা বাগানে আসিতে না আসিতে আমি বাটী ফিরিয়া যাই।

বাটীর দিকে সে একপদ অগ্রসর হইতে না হইতে এক অব-গুণ্ঠনবতী শ্বেতবসনে সর্ব্বাঙ্গ আবৃত করিয়া তাহার নিকটে আসিয়া দাঁড়াইল; এবং তাহার বাক্য স্ফূর্ত্তি হইবার পূর্ব্বেই রত্নালঙ্কৃত বামহস্তটি বসনাবরণ হইতে বাহির করিয়া তদ্দ্বারা হেমেন্দ্রনাথের দক্ষিণ হস্ত ধারণ করিল। একটা বিদ্যুৎ প্রবাহ হেমেন্দ্রনাথের শিরায় শিরায় প্রবাহিত হইল। কিন্তু পর-মুহূর্ত্তে সে আপনাকে সংযত করিয়া লইল। মনোরমার উজ্জ্বল অলঙ্কার-ময় ও মধুর প্রেমময় হস্ত মুক্ত করিয়া সে দূরে সরিয়া দাঁড়াইল। কম্পিতকণ্ঠে কহিল, "আপনি ভুল করেছেন। আমি সম্পূর্ণ



ভিন্ন উদ্দেশ্যে এই বাগানে আপনার সহিত সাক্ষাতের ইচ্ছা করেছিলাম। আপনি আমাকে এ পর্য্যন্ত যতগুলি চিঠি লিখেছেন, এবং আজ যে অর্থ পাঠিয়েছেন, আপনাকে ফিরিয়ে দেবার জন্যেই আমি আজ আপনার কাছে এসেছিলাম। আমি মনে করেছিলাম, জানালা থেকে ফেলা সেই সূতার সাহায্যে এগুলি আপনার কাছে পাঠাব; কিন্তু আজ আপনি সূতা ফেলে রাখেন নি, সুতরাং আমি এই বাগানে আসতে বাধ্য হয়েছি। এই নিন আপনার নোট, আর সব চিঠি। আপনি আর কখন আমাকে চিঠি লিখবেন না, বা টাকা পাঠাবেন না। এতে আপনার এবং আমার উভয়েরই মহা অনিষ্ট হবে। এটা পাপ; কারও আচরণীয় নয়।"—এই বলিয়া হেমেন্দ্রনাথ বাটীর দিকে দ্রুতপদে অগ্রসর হইল।

যুবতী ছুটিয়া আসিয়া তাহাকে বাহুবন্ধনে বাঁধিয়া ফেলিল; বলিল, "আমাকে একলা ফেলে কোথায় যাও?"

হেমেন্দ্রনাথ চমকিয়া উঠিল। একি! এ যে চিরপরিচিত কণ্ঠস্বর। সে একমুহূর্ত্তে সুলেখাকে চিনিয়া ফেলিল; জিজ্ঞাসা করিল, "সু—সু! তুমি এখানে কেমন করে এলে?"

সুলেখা কহিল, "যেমন করে তুমি এলে, আমিও তেমনই করে এলাম—ঐ খিড়কীর দরজা দিয়ে।"

হেমেন্দ্রনাথ জিজ্ঞাসা করিল, "তুমি কেমন করে জানলে যে এখানে এই সময় আমার সঙ্গে দেখা হবে।"

সুলেখা বলিল, "শোন, বলি! এতদিন তোমায় বলি নি।

আজ তুমি প্রণয় পরীক্ষায় উত্তীর্ণ হয়েছ, আজ তোমায় সকল কথা বলব। ঐ সবজজ বাবুর স্ত্রী আমার বাল্যসখী; খুব অল্পবয়স থেকে ওর সঙ্গে আমার পরিচয় ছিল। সেই অন্নপ্রাশনের নিমন্ত্রণে গিয়ে আমি জানতে পারলাম যে সে সবজজ বাবুর গৃহিণী হয়ে আমার নিকটেই বাস করছে। সেই অবধি সে রোজ এই বাগানের পথে আমাদের বাড়ীতে আসে। আমিও প্রায় রোজ তাদের বাড়ীতে যাই। আমার প্রতি তোমার প্রণয়টা কত গভীর তা পরীক্ষা করবার জন্যে, তাতে আমাতে পরামর্শ করলাম। সে আমাকে একটা কৌশল বলে দিল; আমি ফাঁদ পাতলাম; তোমার কাছে মনোরমার গল্প বললাম; বাঁহাতে চিঠি লিখে তোমার গায়ে ছুড়ে দিলাম; গহনা পরে জানালা খুলে তোমার সম্মুখে দাঁড়ালাম; তোমার ভয়ানক অভাবের সময় তোমাকে টাকা পাঠালাম; কিন্তু কিছুতেই তোমার মন মজাতে পারলাম না। তুমি অনায়াসে প্রণয় পরীক্ষায় উত্তীর্ণ হলে।"

হেমেন্দ্রনাথ জিজ্ঞাসা করিল, "তুমি এত গহনা, আর দু শ টাকা কোথায় পেলে? আর আমি বাড়ী ফিরে দেখতাম যে তুমি আমার জলখাবার সাজিয়ে বসে রয়েছে; তবে তুমি কেমন করে সবজজ বাবুর বাড়ী থেকে আমার গায়ে চিঠি ফেলতে?"

সুলেখা বলিল, "গহনা সবজজ বাবুর স্ত্রীর; এই প্রণয় পরীক্ষা উপলক্ষে সে আমাকে পরতে দিয়েছিল। টাকাটা তার কাছ থেকে তোমার জন্যে ধার নিয়েছি; মাসে মাসে দশ টাকা হিসাবে শোধ দিতে হবে। আর বাগানের পথ দিয়ে গেলে, সব

জজ বাবুর বাড়ী খুব কাছে হয়। তাই, আমি তোমার আগে বাড়ী ফিরে, গহনা খুলে, তোমার জলখাবারের কাছে বসতে পারতাম।

হেমেন্দ্রনাথ জিজ্ঞাসা করিল, "তা হলে এর মধ্যে মনোরমা কেউ নেই?"

সুলেখা বলিল, "কেন থাকবে না? দেখ না, আমিই তোমার মনোরমা।"—এই বলিয়া সে তাহার সুন্দর মুখ হেমেন্দ্রনাথের মুখের নিকট তুলিয়া ধরিল। তাহাতে অত্যুজ্জ্বল চন্দ্রকিরণ পতিত হওয়ায় তাহা এক স্বর্গীয় প্রভায় প্রভান্বিত হইয়া উঠিল।

হর্ষোৎফুল্ল নয়নে তাহা নিরীক্ষণ করিয়া হেমেন্দ্রনাথ বলিল, "হ্যাঁ, তুমি সত্যই আমার মনোরমা।"

# ভ্রান্তির পরিণাম

## প্রথম পরিচ্ছেদ

### ভোলানাথ দত্তের ভুল।

বিবাহের পরদিন হাওড়া ষ্টেশনে আসিয়া দেখা গেল যে, আমরা যে গাড়ীতে মগড়ায় যাইব মনে করিয়াছিলাম, তাহা অর্দ্ধ ঘণ্টা আগে চলিয়া গিয়াছে। জিজ্ঞাসা করিয়া জানা গেল যে, ইহার পরে মগরা যাইতে হইলে, লুপ্‌ প্যাসেঞ্জার ছাড়া আর কোনও গাড়ী যাইবে না। ঐ গাড়ী হাওড়া হইতে রাত্রি দেড়টার সময় ছাড়িবে। বাবা বলিলেন যে সেই গাড়ীতেই যাইবেন; যেমন করিয়া হউক নববধূকে লইয়া রাত্রের মধ্যেই বাড়ী ফিরিতে হইবে।

পিতার আদেশ মত, একাদশবর্ষীয়া রক্তাম্বরমণ্ডিতা নব-পরিণীতাকে এবং তাহার সহচরী দাসীকে স্ত্রীগণের বিশ্রামাগারে প্রবেশ করাইয়া দিলাম। এই বিশ্রামাগারের দ্বারের নিকট আমাদের ট্রাঙ্ক, ঝুড়ি ও পুটালি স্তূপীকৃত করিয়া আমরা কেহ ট্রাঙ্কের উপর বসিয়া, কেহ বা বিছানার মোটের উপর বসিয়া তন্দ্রালসে ঢুলিতে লাগিলাম।

ই, আই, রেলওয়ের মগরা নামক ষ্টেশনের প্রায় দেড় ক্রোশ

দূরে, রতনপুর নামে একটা বর্দ্ধিষ্ণু পল্লীগ্রাম আছে। আমার পিতা সেই গ্রামের এবং তৎপার্শ্ববর্ত্তী কয়েকখানা গ্রামের জমীদার। আমি তাঁহার জ্যেষ্ঠপুত্র ; আমার নাম মোহনলাল মিত্র, আমি কলেজ হইতে বি-এ পরীক্ষায় উত্তমরূপে উত্তীর্ণ হইয়া, কলিকাতার এক মেসে থাকিয়া প্রেসিডেন্সি কলেজে সাহিত্যে এম-এ পড়িতেছিলাম। আমার নবীন বয়স, দেহগৌরব ও বিদ্যার দৌড় দেখিয়া, এবং পিতার জমীদারী দেখিয়া এবং ঘটকের মুখে আমার কুলকাহিনী শুনিয়া, আমার শ্বশুর মহাশয় প্রায় আট হাজার টাকা খরচ করিয়া, আমার সহিত তাঁহার একাদশবর্ষীয়া কন্যার শুভবিবাহ দিয়াছিলেন। বিবাহের পরদিন গৃহস্থ সকলের মনস্তুষ্টি করিয়া, এবং জিনিসপত্র গুছাইয়া লইয়া, আমাদিগকে বিদায় দিতে তাঁহার এত বিলম্ব হইয়া গেল যে আমরা আমাদের ঈপ্সিত গাড়ী ধরিতে পারিলাম না।

তন্দ্রালসে বহুক্ষণ অতিবাহিত করিবার পর, বাবা অনুসন্ধান লইয়া জানিতে পারিলেন যে লুপ প্যাসেঞ্জার প্লাটফরমে আসিয়া দাঁড়াইয়াছে। তখন প্লাটফরমে আসিয়া ধীরে ধীরে গাড়ীতে আরোহণ করিলাম। আমরা পুরুষদিগের কামরায় বসিলাম ; নববধূ ঝির সহিত স্ত্রীলোকদিগের কামরায় বসিল। আমার মনে হইল, আহা, দীর্ঘকাল অন্য কামরায় থাকিয়া, আমার মনোমোহিনী কিরূপে আমার বিরহ ব্যথা সহ্য করিবে?

আমাদের কামরাটিতে বেশী জনতা ছিল না। কিন্তু গাড়ী ছাড়িবার ঠিক পূর্ব্বেই একজন প্রবীণ ভদ্রলোক, আমার পিতার

ন্যায় একখানা আলিয়ারে সর্ব্বাঙ্গ আবৃত করিয়া, হাঁফাইতে হাঁফাইতে আমাদের কামরায় উঠিয়া পড়িলেন; তাঁহার সঙ্গে পাঁচ ছয়জন সঙ্গী উঠিল; এবং তাহাদের পিছু পিছু অল্পকাল মধ্যে অসংখ্য মোট, বাক্স, বস্তা, অগণ্য মুটিয়াতে গাড়ীতে তুলিয়া দিল। প্রবীণ ব্যক্তি পকেট হইতে টাকা বাহির করিয়া মুটিয়াদিগকে পুরস্কৃত করিলেন। মুটিয়ারা আনন্দে গাড়ী হইতে নামিয়া গেল। পরক্ষণে গাড়ী ছাড়িয়া দিল।

মাঘমাসের শীতল বায়ু হইতে আত্মরক্ষা করিবার জন্য আমি শালখানি মুড়ি দিয়া একটি কোণের নিবিড় ক্রোড়ে আশ্রয় গ্রহণ করিলাম। এবং আমার পিতার সহিত ঐ প্রবীণ ভদ্র-লোকের যে বাক্য বিনিময় হইল, তাহা নিবিষ্ট চিত্তে শুনিতে লাগিলাম। স্থানাভাব বশতঃ কাহারও নিদ্রার সুযোগ হইল না।

ভদ্রলোকটি আমার পিতাকে সম্বোধন করিয়া জিজ্ঞাসা করিলেন, "মহাশয়ের কতদূর যাওয়া হবে?"

বাবা বলিলেন, "বেশীদূর নয়; আমরা এই মগরা ষ্টেশনে নেমে যাব। মশায় কোথায় যাবেন?"

ভদ্রলোক। পশ্চিমে, মির্জ্জাপুরে। আমি সেখানে ডেপুটী ম্যাজিষ্ট্রেট।

বাবা। এই গাড়ী ত কেবল মোকামা পর্য্যন্ত যাবে, আপনি এই গাড়ীতে উঠলেন কেন?

ভদ্রলোক। সে কি, এটা কি পাঞ্জাব মেল নয়?

বাবা। পাঞ্জাব মেল ত রাত্রি সাড়ে ন'টার সময় হাওড়া ছেড়ে গেছে।

ভদ্রলোক। এখন কটা বেজেছে?

বাবা। রাত্রি দেড়টা।

ভদ্রলোক। বলেন কি? এত রাত্রি! দুটো লোকের সঙ্গে কথা কইতে আর একটু গোছগাছ করতে এত বিলম্ব হয়ে গেছে। আমি ত কিছুই বুঝতে পারিনি।

বাবা। কেন, আপনার কাছে কি ঘড়ি নেই?

ভদ্রলোক। ঘড়ি আছে; কিন্তু আমি দু'দিন এত ব্যস্ত ছিলাম যে, ঘড়িতে দম দেওয়ার কথা একেবারে ভুলে গিয়েছিলাম। এই দেখুন, ঘড়িটা বন্ধ হয়ে রয়েছে।

বাবা। হাওড়া ষ্টেশনেও ত ঘড়ি আছে, তা দেখলে ত এ ভুল হত না।

ভদ্রলোক। মশায়, আমরা পশ্চিমে লোক। আমরা এই হাওড়া ষ্টেশনে এলে এমন হতভম্ভ হয়ে যাই যে, চোখে আর কিছুই দেখতে পাই নে। যা হবার তা হয়ে গেছে। এখন মশায় একটা সৎ যুক্তি দিন। পরের ষ্টেশনে নেমে পড়ব কি?

বাবা। এর পর গাড়ী বেলুড় ষ্টেশনে থামবে। সেখানে নামতে চেষ্টা করলে সুবিধা হবে না। সেখানে গাড়ী কেবল মাত্র এক মিনিট দাঁড়াবে। এই অল্প সময়ে এত জিনিষ পত্র নিয়ে নামা শক্ত হ'বে; তার উপর এই ছোট ষ্টেশনে রাত্রিবাসের স্থানাভাব হ'বে। আমি বলি, আপনি রাত্রিটা গাড়ীতেই কাটিয়ে

দিন। গাড়ী ভোর রাত্রে বর্দ্ধমানে পৌছবে; সেখানে অনেকক্ষণ থামবে, আপনি সেখানে নামবেন। কাল বেলা সাড়ে বারটার সময় এক্সপ্রেস ট্রেণ বর্দ্ধমানে পৌছলে, আপনি তাতে উঠে মির্জ্জাপুরে যেতে পারবেন।

ভদ্রলোক। আপনি বেশ সদ্‌যুক্তির কথা বলেছেন; আমি আপনার পরামর্শমতই কায করব। মশায়ের নামটি জানতে পারি কি?

বাবা। আমার নাম শ্রীমহেন্দ্রনাথ মিত্র।

ভদ্রলোক। মশায়ের কি কায কর্ম্ম করা হয়?

বাবা। আমার সামান্য কিছু পৈতৃক জমীজমা আছে, তাই দেখাশুনো করি; অন্য কিছু কায করি না। মশায়ের নামটি কি?

ভদ্রলোক। আমার নাম শ্রীভোলানাথ দত্ত, জাতিতে সুবর্ণ বণিক।

বাবা। মশায় কি উদ্দেশ্যে কলকাতায় এসেছিলেন?

ভদ্রলোক। এই—উদ্দেশ্য? উদ্দেশ্য আমার কিছুই ছিল না। মির্জ্জাপুরে আমার স্ত্রী বিয়োগ হয়। স্ত্রী বিয়োগের পর কয়েক মাস আমার মনটা বড়ই খারাপ ছিল। তাই এই—সব বন্ধুবান্ধবদের অনুরোধে, পনের দিনের ছুটি নিয়ে কলকাতায় এসেছিলাম। এখন ছুটি শেষ হয়ে আসায়, আবার কর্ম্মস্থানে ফিরে যাচ্চি।

বাবা আর কোনও কথা কহিলেন না; গাড়ীর কাষ্ঠপ্রাচীরে ঠেশ দিয়া চক্ষুর্দ্বয় মুদিত করিয়া বসিয়া রহিলেন।

আমি আমার কোণটির ক্রোড়ে বসিয়া, ভদ্রলোকটিকে দেখিতে লাগিলাম। দেখিলাম, লোকটি প্রায় আমার পিতার সমবয়স্ক—বয়স প্রায় পঞ্চাশ বৎসর, তাঁহার দেহের আকৃতিও অনেকটা আমার পিতার ন্যায়। বাবার ন্যায় এই ভদ্রলোকেরও চোখে সোণার চশমা ছিল। আর পূর্ব্বেই বলিয়াছি, উভয়ের গাত্রাবরণও প্রায় একরূপ।

## দ্বিতীয় পরিচ্ছেদ

### বাবার ভুল।

গাড়ী মগরা ষ্টেশনে থামিলে, আমাকে ও সমভিব্যাহারী অন্যান্য লোককে জিনিসপত্র নামাইবার জন্য নিযুক্ত করিয়া, বাবা তাড়াতাড়ি স্ত্রীলোকদিগের কামরার নিকট যাইয়া হাঁকিলেন—"ঝি ও ঝি! বৌকে নিয়ে শীঘ্রি নেমে পড়। আমরা নেমেছি; নাম, নাম, শীঘ্রি নাম, গাড়ী এখনই ছেড়ে দেবে।"

বুদ্ধিমতী ঝি রক্তবস্ত্র মণ্ডিতা নববধূকে লইয়া শীঘ্র নামিয়া পড়িল। এক মিনিট পরেই গাড়ী ছাড়িয়া দিল।

বাবা অনুসন্ধান করিয়া জানিলেন যে, আমাদিগকে রতনপুরে লইয়া যাইবার জন্য যে সকল অশ্বযান ষ্টেশনের বাহিরে উপস্থিত থাকিবার কথা ছিল, তাহা তখনও সেখান হইতে ফিরিয়া যায়

নাই ; ষ্টেশনের বাহিরেই আমাদের জন্য অপেক্ষা করিতেছে। তিনি আমাকে বলিলেন, "তুমি বউমাকে নিয়ে আর তার ঝিকে নিয়ে ঘরের গাড়ীতে চড়ে আগেই চলে যাও। আমরা জিনিসপত্র গুছিয়ে পিছনে আসছি।"

বাবার অনুমতি পাইয়া, আমি আমার মনোমোহিনী পত্নীকে এবং তদীয়া সহচরী ঝিকে লইয়া, আমাদের বাটী হইতে আগত অশ্বযানে আরোহণ করিলাম ; এবং নবোঢ়ার লজ্জা নিবারণের জন্য যানের দুইটী দ্বার রুদ্ধ করিয়া দিলাম। আমি নববধূকে আমার বাম পার্শ্বে বসাইয়া উপবেশন করিলাম। আমাদের সম্মুখের আসনে পরিচারিকা উপবিষ্ট হইল। আবদ্ধ গাড়ীর ভিতর ঘোর অন্ধকার বিরাজ করিতে লাগিল।

আমি নবীন প্রণয়ী, সেই অন্ধকারের সহায়তায় আমি ধীরে ধীরে হস্ত সঞ্চালন করিয়া, নববধূর করতল আপন হস্তে গ্রহণ করিলাম। সে তাহার সুকোমল করতল একটুও আপত্তি না করিয়া আমার লোলুপ হস্তে ছাড়িয়া দিল। তাহা হস্তে রাখিয়া আমি হৃদয়ে আনন্দ অনুভব করিলাম। মনে হইল, যেন সেই শৃঙ্খলিত হস্তের ভিতর দিয়া, পরস্পরের হৃদয়ের প্রথম অনুরাগ, পরস্পরের হৃদয়ে প্রবাহিত হইতেছে। অনুরাগোচ্ছ্বাসে আমি সেই কোমল করতল ঈষৎ নিপীড়িত করিলাম ; এবং তাহাকে আরও একটু নিকটে টানিয়া লইলাম। সে আমার দেহে তাহার কোমল ও অনুরাগতপ্ত দেহ অনুলিপ্ত করিয়া বসিল। আমি ভাবিলাম, এই বালিকা গতকল্য রাত্রে আমাকে বিবাহ করিয়াছে, আর

বিধির আশ্চর্য্য বিধানে, আজই তাহার হৃদয়ে আমার প্রতি অনুরাগ সঞ্চারিত হইয়াছে। এই অনুরাগময়ীকে পাইয়া আমি অবিলম্বে যে প্রেমের নীড় বাঁধিতে পারিব, তাহাতে সারাজীবন মধুর প্রেমের সঙ্গীতই কুজিত হইবে। আমি তাহার হস্ত ছাড়িয়া দিয়া, আদরে তাহার চিবুকপ্রান্তে হাত দিলাম, তাহার ঈষদুষ্ণ কোমল কপোলে হাত বুলাইলাম—যেন সুকোমল মখমলে আমার হাত পড়িল। আমার আদরে আনত হইয়া, সে তাহার মুখখানি আমার স্কন্ধের উপর স্থাপিত করিল। আমি আরও আদরে তাহার কণ্ঠ বাহুবন্ধনে বেষ্টিত করিয়া, তাহার মুখ আমার মুখের নিকট তুলিয়া লইলাম; তাহার নিঃশ্বাস বায়ুর বিমল সৌরভ গ্রহণ করিলাম; অধরের দ্বারা তাহার ললিত অধর স্পর্শ করিলাম; তাহার পর তাহাতে একটা শব্দহীন চুম্বন মুদ্রিত করিয়া দিলাম। এই সমস্ত ব্যাপর পরিচারিকার অগোচরে অন্ধকারের আচ্ছাদনের অন্তরালে নীরবে সম্পন্ন হইয়া গেল।

নিশাবসানে আমরা রতনপুরে আসিয়া পৌঁছিলাম। সারারাত আমাদের জন্য অপেক্ষা করিয়া পুরবাসিগণ তখন নিদ্রিত হইয়া পড়িয়াছিল। আমাদের অনেক ডাকাডাকিতে গৃহস্থের নিদ্রাভঙ্গ হইল। আমার মাতাঠাকুরাণী, অন্যান্য কুটুম্বিনীসহ, বধূকে, ভিতর বাটীতে লইয়া যাইবার জন্য বহির্ব্বাটীতে আসিলেন। কুটুম্বিনীগণ কেহ শঙ্খধ্বনি, কেহ হুলুধ্বনি করিলেন। বধূর মুখ দেখিবার জন্য দাসীগণ হস্তধৃত দীপ সকল তুলিয়া ধরিল। বধূর পরিচারিকা বধূর অবগুণ্ঠনবস্ত্র ললাটের উপর

হইতে অপসারিত করিল। প্রথানুযায়ী বধূ চক্ষুর্দ্বয় মুদিত করিল।

আলোকরশ্মি প্রতিফলিত সেই মুখ দেখিয়া আমি চমকাইয়া উঠিলাম। একি ভ্রান্তি! শুভদৃষ্টির সময়, এবং বাসর ঘরে অবগুণ্ঠনের অন্তরালে যে নোলক পরা মুখ দেখিয়াছিলাম, এ ত সে মুখ নয়! সেই বালিকাসুলভ সরল মুখে ত উন্মেষোন্মুখ যৌবনের এই উজ্জ্বল দীপ্তি ছিল না! কে এ কিশোরী?

বধূর সেই মুখ দেখিয়া এক কুটুম্বিনী কহিলেন—আমরা শুনেছিলাম বৌয়ের বয়স মাত্র এগার বছর; কিন্তু মুখ দেখে বেশী মনে হচ্চে।"

বধূর পরিচারিকা বলিল, "কৈ, এগার বছর বয়সের কথা ত আমরা কখনও বলি নি। দিদিমণি আমাদের এই চৌদ্দ উৎরিয়ে পনের বছরে পা দিয়েছে। সে কথা ত জামাই বাবু জানেন। তিনি নিজে যেদিন দিদিমণিকে দেখতে গিয়েছিলেন, সেই দিনই ত সে কথা তাঁকে বলা হয়েছিল।"

একজন ঠান্‌দিদি আমার নিকটে দাঁড়াইয়া ছিলেন; কর্ণমর্দ্দন তাহার রসিকতার একটি অঙ্গ। তিনি আমার কাণ মলিয়া দিয়া কহিলেন—"মুখটি ত দিব্যি ভাল মানুষের মত; কিন্তু তোমার পেটটি সয়তানী বুদ্ধিতে ভরা। আমাদিকে লুকিয়ে বুঝি নিজে কনেকে দেখতে যাওয়া হয়েছিল?"

আমার পরিণীতা পত্নী কোথায় গেল, সেই চিন্তায় আমি তখন বিহ্বল হইয়া পড়িয়াছিলাম। কাতর কণ্ঠে কহিলাম, "আমি

তোমার পা ছুঁয়ে শপথ করে বলছি ঠানদিদি, আমি কথনও কনে দেখতে যাই নি। আর এখানে যাকে দেখছ, তাকে আমি বিয়ে করি নি।"

ঠানদিদির রসিকতা তথনও থামে নাই। তিনি বলিলেন, "বল কি, বিয়ে কর নি? তবে নিকে করেছ নাকি?"—এই বলিয়া তিনি আবার আমার কাণ মলিয়া দিলেন।

আমি বলিলাম, "ঠানদিদি, তুমি ছবার আমার কাণ মলে দিয়েছ, ঠিক করেছ। কাণ মলে দেবার কাযই আমি করেছি। ভুল করে' নিজের কনের বদলে অন্য লোকের কনেকে ঘরে এনেছি। আমাদের বৌ না জানি গাড়ী থেকে কোন বিদেশে গিয়ে কত বিপদে পড়বে। এথন কি উপায় হবে? যাই বাবার সঙ্গে পরামর্শ করিগে। আপাততঃ তুমি মাকে বারণ কর, তিনি যেন এই বউকে বরণ না করেন।"

মা তাহাকে বরণ করিলেন না। বাবা বাটীতে আসিয়া বলিলেন, যে না, সে তাঁহার পুত্রবধূ নহে। তাঁহার পুত্রবধূর নাম ইন্দুলেথা; কিন্তু পরিচারিকাকে প্রশ্ন করিয়া বুঝিলেন যে এই বধূর নাম প্রমীলা; এবং তাহারা জাতিতে কায়স্থ নয়,—সুবর্ণ বণিক। বরের নাম কি, বা তাহার বাড়ী কোথায়, পরিচারিকা তাহা বলিতে পারিল না। কিন্তু সে বুঝিল যে, যাহাকে সে তাহাদের জামাই বাবু মনে করিয়া গাড়ী হইতে নামিয়াছিল, তিনি প্রকৃতপক্ষে অন্য এক জামাই বাবুর পিতা।

কুটুম্বিনীগণ পরিচারিকা ও প্রমীলাকে বহু প্রশ্ন করিয়া যাহা

জানিতে পারিলেন, তাহা শুনিয়া বাবা ও আমি উভয়েই বুঝিলাম যে মির্জ্জাপুরের ডেপুটি ম্যাজিষ্ট্রেট সেই ভোলানাথ দত্তই প্রমীলাকে বিবাহ করিয়া মির্জ্জাপুরে লইয়া যাইতেছিলেন; পত্নী বিয়োগের পর কলিকাতায় আসার উদ্দেশ্যটা তিনি কিছুই নয় বলিয়া উড়াইয়া দিয়াছিলেন, তাহা প্রকৃতপক্ষে এই বিবাহ! রাত্রে অন্ধকারে পরিচারিকা বাবাকে ভোলানাথ দত্ত মনে করিয়া, তাঁহার আহ্বানে গাড়ী হইতে নামিয়াছিল।

বাঙ্গালার কোন বিখ্যাত কবির কোনও কাব্যে এই রূপ একটি ঘটনা পাঠ করিয়া আমি মনে করিতাম যে উহা কবির অলীক কল্পনা মাত্র। আজ বুঝিলাম, বাস্তব জীবনেও এরূপ ঘটনা বিরল নহে।

## তৃতীয় পরিচ্ছেদ

### ভুলের প্রতিকার।

ব্যাপারটা বেশ বুঝিয়া বাবা বলিলেন, "এই ভুলের সহজেই প্রতিকার করা যেতে পারবে। তাঁরা এক্সপ্রেস গাড়ী ধরবার জন্যে আমার পরামর্শমত নিশ্চয় বর্দ্ধমান ষ্টেশনে নামবেন। মোহনলাল ব্যাণ্ডেলে গিয়ে এক্সপ্রেস্ ধরে বর্দ্ধমানে পৌঁছে, এই বউটিকে ভোলানাথ বাবুর কাছে পৌঁছে দিয়ে, আপন বউকে ফেরত নিয়ে আসতে পারবে।"

মাতা সন্দেহ করিয়া কহিলেন—"কিন্তু তাঁরা যদি আমার বউকে তাদের বউ নয় বুঝে, বর্দ্ধমানে গাড়ী থেকে না নামিয়ে থাকেন, তা হলে বেচারা না জানি কোন দেশে গিয়ে পড়বে! হয়ত গাড়ীতেই বসে মোকামা ষ্টেশন পর্য্যন্ত গিয়ে পড়বে।"

বাবা বলিলেন, "আমি তারও প্রতিকার করব। আমি টমটম গাড়ী জুতে এখনই মগরা ষ্টেশনে যাব। সেখান থেকে তার করে লুপপ্যাসেঞ্জার কোথা আছে জেনে, খবর দিয়ে যাহোক একটা বন্দোবস্ত করে ফেলব।"

আমি বাবার উপদেশ মত কার্য্য করিলাম। প্রমীলা ও তাহার পরিচারিকা মুখ হাত ধুইয়া, কিছু জলযোগ করিয়া লইল। আমি গরমজলে স্নান করিয়া রাত্রিজাগরণের ক্লান্তি বিধৌত করিয়া ফেলিলাম; এবং চায়ের সহিত কিছু আহার করিয়া, শরীরে নব উৎসাহ সঞ্চয় করিলাম। তাহার পর প্রমীলা ও তাহার বুদ্ধিমতী পরিচারিকাকে লইয়া, আমাদের ঘরের গাড়ীতে চড়িয়া ব্যাণ্ডেল ষ্টেশনে আসিলাম। যতক্ষণ আমরা অশ্বযানে ছিলাম, ততক্ষণ প্রমীলা তাহার অবগুণ্ঠনের মধ্য হইতে বার বার আমার দিকে চাহিতেছিল!

এক্স্‌প্রেস ট্রেণ যথাসময়ে ব্যাণ্ডেল ষ্টেশনে আসিয়া পৌছিলে, আমরা তাহাতে আরোহণ করিলাম।

ট্রেণ যথাসময়ে বর্দ্ধমান পৌছিল। দেখিলাম, সেখানে ভোলানাথ বাবু সকলকে লইয়া এবং তাঁহার বিপুল দ্রব্য সামগ্রী লইয়া গাড়ীতে উঠিতে চেষ্টা করিতেছেন। দেখিলাম, তিনি

আমাদিগের ভুল সম্বন্ধে কোন প্রকার সন্দেহ মনোমধ্যে পোষণ না করিয়া, আমার পরিণীতাকেই আপনার বধূ মনে করিয়া গাড়ীতে উঠাইয়া দিতেছেন।

আমি তাঁহার ভুল সংশোধন করিয়া, প্রমীলাকে গাড়ীতে উঠাইয়া দিলাম; এবং ইন্দুলেখার ক্ষুদ্র হাতখানি ধরিয়া বলিলাম, "তুমি আমার সঙ্গে রতনপুরে যাবে। তুমিই আমারই বিবাহিতা স্ত্রী।"

যতক্ষণ গাড়ী বর্দ্ধমানে ষ্টেশনে দাঁড়াইয়া ছিল, ততক্ষণ আমি ইন্দুলেখা ও তাহার পরিচারিকাকে অপেক্ষা করিবার ঘরে রাখিয়া, ভোলানাথ বাবুর নিকটে আসিয়া গল্প করিতে লাগিলাম এবং ভুলটা কিরূপে ঘটিয়াছিল, তাহা বুঝাইয়া দিলাম। আমি যতক্ষণ ভোলানাথ বাবুর সহিত কথা কহিতেছিলাম, দেখিলাম, ততক্ষণ গাড়ীর একটি নিভৃত স্থানে বসিয়া, প্রমীলা অন্যের অগোচরে অবগুণ্ঠনের মধ্য হইতে বারবার আমাকে বিষাদপূর্ণ নয়নে নিরীক্ষণ করিতেছে। অশ্বযানে অন্ধকারের আশ্রয়ে আমি প্রমীলার প্রতি যে অনুরাগ দেখাইয়াছিলাম, তাহা মনে করিয়া আমি তাহার সেই বিষণ্ণ দৃষ্টিপাতে নিতান্ত অবসন্ন হইয়া পড়িতে লাগিলাম। ভাবিলাম, অজ্ঞাতে কি মহা অন্যায় কার্য্যই করিয়া ফেলিয়াছি! এই অন্যায়ের স্মৃতি, দুষ্টক্ষতের ন্যায় বোধ হয় চিরদিন আমার ব্যথিত হৃদয়ে জাগিয়া থাকিবে।

এক্‌স্‌প্রেস গাড়ী বর্দ্ধমান ষ্টেশন ছাড়িয়া দিল। আমার মনে হইল, তাহার চক্ষু যেন জলভারে ছলছল করিয়া উঠিয়াছে।

ধিক্কারের ধূম উদ্‌গীরণ করিতে করিতে গাড়ী আমার দৃষ্টিপথের বাহির হইয়া গেল।

বাবা যথাসময়ে বর্দ্ধমানে আসিয়া পৌঁছিলেন। আমি প্ল্যাটফরমে তাঁহার অপেক্ষায় দাঁড়াইয়া ছিলাম, তাঁহাকে গাড়ী হইতে নামাইয়া লইলাম। তিনি স্ত্রীলোকদিগের বিশ্রাম ঘরে ইন্দুলেখাকে স্বচক্ষে দেখিয়া সন্দেহ ভঞ্জন করিয়া লইলেন।

আমরা বাড়ী ফিরিলাম। মা বধূকে বরণ করিয়া, ঘরে উঠাইলেন। এইরূপে সকল গোলযোগ মিটিয়া গেল। তাহার পর নির্ব্বিঘ্নে বাটীতে বৌভাতের আয়োজন চলিল।

## চতুর্থ পরিচ্ছেদ

### প্রেম-লীলার ব্যাঘাত।

উপরিউক্ত ঘটনার পর ছয়টি বৎসর কাটিয়া গিয়াছে। আমি তখন ইংরাজি সাহিত্যে এমে-এ পাশ করিয়া এবং বি-এল পরীক্ষায় উত্তীর্ণ হইয়া, ইন্দুলেখার অভিনব প্রেমসাগরে হাবুডুবু খাইতেছিলাম। প্রেমসাগরের সেই অবগাহনে প্রমীলা-ঘটিত ঘটনার ছায়া পর্য্যন্ত আমার মন হইতে বিধৌত হইয়া গিয়াছিল। তখন আমার অন্তরে ও বাহিরে কেবল মাত্র ইন্দুলেখাই সর্ব্বাধিকার বিস্তার করিয়াছিল।

একদিন সকাল বেলা, আমাদের এই প্রেমের রাজ্য সহসা

আক্রমিত হইল। আমাকে নিকটে আহ্বান করিয়া পিতা বলিলেন, "দেখ মোহনলাল, তুমি বাড়ীতে অলসভাবে বসে কেবল মাত্র আমোদ প্রমোদে দিন কাটিয়ে দাও, এটা আমার ইচ্ছা নয়। তোমাকে অর্থোপার্জ্জন করতে হবে। তুমি জান যে আমার জমীদারীর বার্ষিক আয় ছ' হাজার টাকা মাত্র। তোমরা চার ভাই; এই জমীদারী তোমাদিকে ভাগ করে' দিলে, তোমরা এক একজন বৎসরে দেড় হাজার টাকা হিসাবে পাবে। এর পর তোমাদের ছেলে মেয়ে হবে, সংসার বড় হবে। ঐ সামান্য দেড় হাজার টাকা আয়ে কি তোমাদের চলবে?"

আমি বলিলাম, "না, আমাদের জমীদারি অন্ততঃ চারগুণ বৃদ্ধি করবার জন্যে চেষ্টা করতে হবে। আপনি যা অনুমতি করবেন, আমি তাই করব।"

বাবা বলিলেন, "আমার ইচ্ছা যে তুমি কালকাতা গিয়ে হাইকোর্টে ওকালতি আরম্ভ করে দাও। তা ছাড়া আমার ইচ্ছা যে তোমার ছোট ভাইগুলি তোমার কাছে থেকে কলকাতাতেই লেখাপড়া করে।"

আমি বলিলাম, "হুগলীতে থাকায় তাদের মাঝে মাঝে ম্যালেরিয়া হয়, তাতে পড়ার বিশেষ বিঘ্ন ঘটে।"

বাবা বলিলেন, "তা ছাড়া তুমি তাদের লেখাপড়া নিজে দেখলে যেমন ভাল হবে, প্রাইভেট মাষ্টারের দ্বারা তা কখনই হওয়া সম্ভব নয়। হুগলীতে মাসে দেড় শ টাকা আমার খরচ হত। কলকাতায় তুমিও থাকলে বলে, হয়ত দুশো টাকা খরচ হতে

পারে। আর তুমি যদি একখানা গাড়ী রাখ—ওকালতিতে পসার করতে হলে, একখানা ব্রাউনবেরী বা অফিসযান রাখতেই হবে—পঞ্চাশ টাকা বেশী দেব।"

আমি বলিলাম, "আমার বোধ হয় অত টাকা পাঠাবার আবশ্যক হবে না; আমিও ত মাসে মাসে কিছু কিছু উপার্জ্জন করব।"

বাবা সন্তুষ্ট হইয়া বলিলেন, "আপাততঃ ছ'মাস কোনও উপার্জ্জনের আশাই কোরো না। যদি কিছু পাও, নিজের পোষাক পরিচ্ছদ আর গৃহসজ্জায় তা ব্যয় কোরো;—নূতন উকিলের পক্ষে ঐগুলি আইনের পুস্তকের চেয়ে বেশী দরকার।"

আমি বলিলাম, "আপনি যা আজ্ঞা করছেন, আমি তাই করব। আমাকে কবে কলকাতায় যেতে হবে?"

বাবা বলিলেন, "এখনও তার দেরী আছে। এটা জ্যৈষ্ঠমাস, আম কাঁটালের সময়, এ সময়ে তোমার ভাইদের স্কুল কলেজ বন্ধ আছে। এ সময় তোমার শ্বশুর মশাইকে একখানা চিঠি লিখে এ সম্বন্ধে তাঁর মতটা জেনে নিই। তিনি কলকাতার লোক, বহুদর্শী; এ সব ব্যাপারে তাঁর পরামর্শ নেওয়া ভাল।"

কলিকাতায় গিয়া আমি ওকালতি করিব, এ কথা শীঘ্র বাটীতে প্রকাশিত হইয়া পড়িল। শুনিয়া, ইন্দুলেখা আমার নিকটে আসিয়া বলিল, "বড় ভাল হল। তুমি কলকাতায় গেলে, আমি বাপের বাড়ীতে গিয়ে থাকব। আর তুমি সর্ব্বদা আমার কাছে আসবে। এখানে দিনের বেলায় তোমার সঙ্গে

দেখা করবার যো নেই; সেখানে কোন বাধাই থাকবে না।"

আমি বলিলাম, "ইন্দু! তুমি আমার বাবাকে এই ছয় বছরেও চিনতে পারনি? আমাদের এই প্রেমের স্বপ্ন ভেঙে দিয়ে তিনি আমাকে একটা জাগ্রত সংসারের বাস্তব কর্ম্মের মধ্যে ফেলে দিতে চান। বেশ জেনো, ওকালতিতে আমর ভালরকম পসার না হলে, তিনি তোমাকে কলকাতায় পাঠাবেন না। তিনি ইচ্ছা করেছেন যে তোমাকে আমাকে কিছুদিনের জন্যে—অবশ্য আমাদেরই মঙ্গলের জন্যে—পৃথক করে দেবেন। তোমায় ছেড়ে আমাকে একলাই কলকাতায় থাকতে হবে। তোমায় না দেখে আমি কেমন করে বাঁচব, আমি কেবল তাই ভাবছি।" বলিয়া আমি তাহার ললিত বাহুদ্বয় আপন কণ্ঠে তুলিয়া লইলাম।

আমরা এই প্রেম শৃঙ্খলে শৃঙ্খলিত হইয়া, আরও একমাস পরম সুখে অতিবাহিত করিলাম। ইত্যবসরে বাবা আমার শ্বশুর মহাশয়কে পত্র লিখিলেন। তিনি প্রত্যুত্তরে লিখিলেন যে, আমি যদি কালকাতায় গিয়া ওকালতি করি, তিনি আমার মক্কেল জুটাইয়া দিতে পারিবেন এবং অন্য প্রকারে আমার অনেক সহায়তা করিতে পারিবেন। তাঁহার পত্র পাইয়া, বাবা কলিকাতায় গেলেন; এবং তাঁহার সাহায্যে কলুটোলা অঞ্চলে একটা ছোট বাড়ী ভাড়া লইলেন। ঐ বাড়ীতে গাড়ী ঘোড়া রাখিবার স্থানও ছিল। আমার শ্বশুর মহাশয় প্রস্তাব করিলেন যে, আমি কলিকাতায় পৌছিলে, তিনি আমাকে একখানা গাড়ী

সুন্দর অঙ্গে ফিরিয়া আসিয়া দেহশোভা বর্দ্ধিত করিবে। হায় ভগবান্! তুমি দরিদ্র কন্যাদায়গ্রস্ত ব্রাহ্মণকে একি মহা পরীক্ষায় নিক্ষেপ করিলে! ব্রাহ্মণ কি সত্যের অবমাননা করিয়া আপন মহাকুলকে কলঙ্কিত করিবেন? তিনি কি এই হেয় অর্থের সহিত এই মহা অপমান মস্তকে তুলিয়া লইবেন? না।

বিদ্যারত্ন মহাশয় কয়েক মুহূর্ত্তের মধ্যেই আপন কর্ত্তব্য স্থির করিয়া লইলেন। তারপর দৃঢ়স্বরে কহিলেন, "মহাশয়, রায় বাহাদুরকে বল্‌বেন যে তাঁর এই অর্থ আমি কখনই গ্রহণ করতে পারব না। আপনি নোটগুলি নিয়ে, আর বৃথা বাক্যব্যয় না ক'রে আমার কুটীর এই দণ্ডে ত্যাগ করুন।"

খাতাঞ্চীবাবু কিয়ৎকাল বিদ্যারত্ন মহাশয়ের দিকে বিস্ময়বিকৃত নয়নে চাহিয়া রহিলেন; এবং তাঁহার সুদৃঢ় মুখভঙ্গী দেখিয়া বুঝিলেন যে, এই ব্রাহ্মণের সহিত আর যুক্তিতর্ক করা বৃথা হইবে। তিনি নোটগুলি তুলিয়া লইয়া গাত্রোত্থান করিলেন; এবং প্রস্থানোদ্যত হইয়া কহিলেন, "আপনি অত বড় একটা জমিদারের বিপক্ষতাচরণ ক'রে সুবিবেচনার কায করলেন না। জানবেন, তাঁর ক্রোধে আপনার মহা অনিষ্ট ঘটবে।

বিদ্যারত্ন মহাশয় উদ্বেগশূন্য কণ্ঠে কহিলেন, "খাতাঞ্চীবাবু, আপনি বৃথা ভয় প্রদর্শন করছেন। মানুষের ক্রোধকে আমি কখনও ভয় করিনি, এখনও করবো না,—সে মানুষটা জমীদারই হোক, আর রাজাই হোক।"

ভদ্রব্যক্তি প্রস্থান করিলে বিদ্যারত্ন মহাশয় আহার করিতে

বসিয়া মুগ্ধনেত্রা গৃহিণীর নিকট ঘটনাটা বিবৃত করিয়া কহিলেন, "দেখ গিন্নি, এখন সুমুখীর বিয়ের ভারটা, আমি আর নিজের হাতে রথ্‌লাম না ; তা ভগবানের হাতে সমর্পণ করলাম। এখন নিজেকে কন্যাদায়গ্রস্ত মনে করে অর্থলাভের প্রলোভনে পড়তে হবে না। মেয়ের বিয়ে দেব বলে, শিষ্যদের কাছথেকে যে টাকা এনেছি, কালই ভদ্রাসন বন্ধক রেখে, তা পরিশোধ করবার ব্যবস্থা করবো। তোমার অলঙ্কার গেল, আমার ভদ্রাসন গেল ; কিন্তু, গিন্নি, আমাদের হাতে ধর্ম্মের অবমাননা হয় নি।"

গৃহিণী কথা কহিলেন না। সত্যালোকে সমুজ্জ্বল, স্বামীর সেই প্রশস্ত ললাটের দিকে তাকাইয়া আপন মনে ভাবিলেন—'ধন্য আমি।'

## অষ্টম পরিচ্ছেদ

### সুমুখীর বিবাহ।

বাঁশফুলি গ্রামের দুইজন ভদ্রলোক আদালতে সাক্ষ্য দিয়া কহিল যে, ঐ অবাস্তব ঘটনার দিন বিদ্যারত্ন মহাশয় মোটেই মহেশপুরে যান নাই ; সেদিন সমস্ত সকাল বেলাটা তিনি প্রকৃত-পক্ষে বাঁশফুলি গ্রামেই ছিলেন, এবং বারোয়ারীর চণ্ডীমণ্ডপে বসিয়া তাহাদের সহিত গল্প করিয়াছিলেন। মহেশপুরের রঘুনাথ মুখো-পাধ্যায় হলফ করিয়া বলিলেন যে, বিদ্যারত্ন মহাশয় কস্মিনকালে

তাঁহার কন্যার বিবহের প্রস্তাব লইয়া তাঁহার বাটীতে আসেন নাই। জেলার হাঁস্‌পাতালের যে ডাক্তার মহম্মদ আলির মুখমণ্ডলের আঘাত চিহ্ন সকল পরীক্ষা করিয়াছিলেন, তিনিও শপথ গ্রহণ করিয়া বলিলেন যে, কোন উচ্চ স্থান হইতে নিম্নমুখে পতিত হওয়ায়, সম্ভবতঃ ঐ সকল ক্ষত উৎপন্ন হইয়াছিল। মহম্মদ আলির দুইজন মুসলমান প্রতিবেশী ডাক্তার বাবুর কথার সমর্থন করিয়া কহিল যে, তাহারা মহম্মদ আলিকে এক গো শকট হইতে কঙ্করময় রাস্তায় নিম্নমুখে পতিত হইতে দেখিয়াছিল। কলিকাতা হইতে একজন এটর্ণি আসিয়া অম্লানমুখে বলিলেন যে, তথাকথিত ঐ ঘটনার দিন সকালে এবং তাহার পূর্ব্বদিন সন্ধ্যার সময়, মহেশপুরের জমীদার শ্রীযুক্ত রায় শরচ্চন্দ্র চৌধুরী বাহাদুর কার্য্যোপলক্ষে তাঁহার সহিত সাক্ষাৎ করিয়াছিলেন, এবং কলিকাতায় ছিলেন। জমিদার বাবুর এক সত্যবাদী কর্ম্মচারী কহিল যে, মহম্মদ আলি অন্যায় পূর্ব্বক বিনা খাজানায় যে অতিরিক্ত জমি দখল করিতেছিল, তাহার খাজনা চাওয়ায় সে মনের আক্রোশে অকারণ জমীদার বাবুর নামে এই মিথ্যা মকর্দ্দমা উপস্থিত করিয়াছে। মহেশপুরের একজন মুসলমান প্রজা কর্ম্মচারীর কথার সমর্থন করিল। সাক্ষীদের জবানবন্দী শুনিয়া, এবং আদালতের প্রধান উকিলের বক্তৃতায় মুগ্ধ হইয়া, বিচারক রায় লিখিলেন যে মোকর্দ্দমা সর্ব্বৈব মিথ্যা।

মহম্মদ আলি ম্লান মুখে বাড়ী ফিরিয়া গেল। যাইবার সময় শুনিয়া গেল যে, জমীদারের নামে মিথ্যা মকর্দ্দমা রুজু করার

জন্য ফৌজদারী আইন অনুযায়ী তাহার দণ্ডবিধানের ব্যবস্থা হইবে।

জমীদার রায় বাহাদুর মাথায় জয়পত্র বাঁধিয়া মহেশপুরে ফিরিয়া আসিলেন। গ্রামে আসিয়া তিনি তাঁহার দেওয়ানজীকে কহিলেন, "মিথ্যা মকর্দ্দমা আনার জন্যে যাতে মহম্মদ আলির জেল হয় তার ব্যবস্থা আমি করে এসেছি। এই অবসরে তার সমস্ত ধানী জমীগুলো, একে একে তার হাত থেকে কৌশলে কেড়ে নিতে হবে। বেটা জানে না যে কুমীরের সঙ্গে ঝগড়া করে জলে বাস করা চলে না।"

দেওয়ানজী 'যে আজ্ঞে' বলিয়া কৌশল অবলম্বনে প্রবৃত্ত হইলেন।

রায় বাহাদুর, রঘুনাথ মুখোপাধ্যায়কে ডাকিয়া সৎপরামর্শ দিলেন যে তাঁহার পুত্রের বিবাহের জন্য বহু-অলঙ্কার-ধারিণী প্রভূত যৌতুক আমদানীকারিণী মনোমোহিনী কন্যা আনিয়া দিবেন; তিনি যেন বাঁশ-ফুলি বিদ্যারত্নের কন্যার সহিত পুত্রের বিবাহ না দেন।

রঘুনাথ বাবু ধীরে ধীরে কহিলেন, "আজ্ঞে, বিদ্যারত্ন মশাই এই মকর্দ্দমার অনেক দিন আগেই পত্র লিখে জানিয়েছেন যে, আমার ছেলের সঙ্গে তাঁর মেয়ের বিয়ে দেওয়া তাঁর সাধ্যাতীত।'

রায় বাহাদুর জিজ্ঞাসা করিলেন, "কেন?"

রঘুনাথ বাবু কহিলেন, "আমি যে হাজার টাকা চেয়েছিলাম, তা তিনি সংগ্রহ করতে পারেন নি।"

রায় বাহাদুর মনে মনে ভাবিলেন, যে হাজার টাকা সংগ্রহ করে' যে একটা মেয়ের বিয়ে দিতে পারে না, সেই কন্যাভারগ্রস্ত অন্নহীন দরিদ্রের এত গর্ব্ব? এ গর্ব্ব আমি চূর্ণ করবো। আর কোথাও যাতে তার মেয়ের বিয়ে না হয়, জনসমাজে যাতে তার মুখ হেঁট হয়, তার ব্যবস্থা আমি করবো।

রায় বাহাদুর আপন অভিপ্রায় মত ব্যবস্থা করিলেন। এক দিকে অর্থাভাবে, অন্য দিকে নানা অপবাদে বিদ্যারত্ন মহাশয়ের কন্যার বিবাহ রহিত হইয়া গেল। তথাপি রায় বাহাদুর মনে শান্তিলাভ করিতে পারিলেন না। বিদ্যারত্ন মহাশয়ের উন্নত দেহ সত্যের বিজয় স্তম্ভের ন্যায় তাঁহার অশান্ত মনোমধ্যে নিশিদিন চিত্রিত হইয়া রহিল। সেই চিত্রের পদতলে মিথ্যাভারে যেন তাঁহার মস্তক বারবার অবনত হইয়া পড়িত। কি অশান্তি! তাঁহার শত চেষ্টা সত্ত্বেও, বিদ্যারত্ন উন্নত সত্যবাদী রহিলেন, আর তিনি নিজে পতিত মিথ্যাবাদী ছাড়া আর কিছু হইতে পারিলেন না। কি অশান্তি! তাঁহার শত নিন্দাতেও বিদ্যারত্ন মহাশয়ের কন্যার অনিন্দ্য পবিত্রতায় একটুও কলঙ্কপাত হইল না; কেবল তিনিই হেয় নিন্দুক হইলেন। অশান্তির তরঙ্গাঘাতে তাঁহার হৃদয় বিলোড়িত হইতে লাগিল। তাঁহার অশান্তির সমুদ্রে, সমুদ্রমধ্যবর্ত্তী আলোকস্তম্ভের ন্যায় বিদ্যারত্ন মহাশয়ের সত্যের জ্যোতি জ্বল্‌জ্বল্ করিয়া জ্বলিতে লাগিল।

অবশেষে মনের অশান্তিতে রায় বাহাদুরের দেহ অবসন্ন হইয়া পড়িল। তাঁহার রাত্রিগুলি অনিদ্রায় কাটিতে লাগিল। বিনিদ্র

থাকিয়া চক্ষু মুদ্রিত করিয়া তিনি বারবার ভাবিতেন, বিদ্যারত্ন মহাশয়ের অপরাধটা কি? দুই সহস্র মুদ্রা প্রাপ্তির প্রলোভনেও, দরিদ্র কন্যাভারগ্রস্ত ব্রাহ্মণ মিথ্যা বলেন নাই, ইহাই কি তাঁহার অপরাধ? এই অপরাধের জন্যই কি তিনি তাঁহাকে অশেষ বিধানে লাঞ্ছিত করিবার চেষ্টা করিতেছেন? আর পবিত্রতার প্রতিমূর্ত্তিসমা গৃহস্থকন্যা! সে তাঁহার কাছে কি অপরাধ করিয়াছিল যে তিনি তাহার জীবনটা বৃথা করিয়া দিবার জন্য উদ্যত হইয়াছেন? ভাবিতে ভাবিতে, বিদ্যারত্ন মহাশয়ের ও তাঁহার কন্যার কাল্পনিক মূর্ত্তি উজ্জ্বল হইয়া উঠিত। তাঁহাদের জ্যোতিতে তাঁহার হৃদয়ের পুঞ্জীকৃত পাপ আরও স্পষ্ট হইয়া উঠিত। মর্ম্মান্তিক যন্ত্রণায় তাঁহার মর্ম্মস্থল ক্ষত বিক্ষত হইয়া যাইত।

জমীদার-গৃহিণী স্বামীর এই অশান্তি ও অনিদ্রা লক্ষ্য করিলেন। দেখিলেন, স্বামীর সুন্দর মুখমণ্ডলে মনকষ্টের একটা কৃষ্ণ ছায়া পতিত হইয়াছে। তিনি স্বামীর মুখের দিকে বিষাদপূর্ণ নয়নে চাহিয়া প্রশ্ন করিলেন, "তোমার কি হয়েছে?"

রায় বাহাদুর গৃহিণীর নিকট তাঁহার মনের অশান্তির কথা ও তাহার কারণ অকপটে বিবৃত করিলেন।

জমীদার গৃহিণী কহিলেন, "এর প্রতীকার ত তোমারই হাতেই রয়েছে। যা করে মনে শান্তি পাচ্ছ না, তা আর করো না।"

রায় বাহাদুর জিজ্ঞাসা করিলেন, "কিন্তু যা করে ফেলেছি, আর তার যা বিষময় ফল ফলেছে, তা কি করে নষ্ট করবো?"

জমীদার গৃহিণী কহিলেন, "তুমি রাগ কোরো না; তোমাকে একটা কথা বলবো। জেনো, তোমার কাষে কোনও অনিষ্টই হয় নি। তোমার সমস্ত বিদ্বেষের এতটুকুও বিদ্যারত্ন মশায়ের কেশাগ্র স্পর্শ করতে পারে নি। তিনি দরিদ্র হলেও, মনে শান্তি উপভোগ করে প্রফুল্ল মনে আপন কুটীরে বাস করছেন। জেনো এই ভগবানের পৃথিবীতে মিথ্যার কখনও জয় হয় না; তাঁর পৃথিবীতে চিরকাল সত্যেরই জয় হয়ে এসেছে।"

রায় বাহাদুর কহিলেন, "এখন তা আমি খুব বুঝেছি। খুব বুঝেছি, যে বিদ্যারত্ন মশায়কে জব্দ করতে গিয়ে, আমি নিজে জব্দ হয়েছি, তিনি হন নি। তাঁর কোনও অনিষ্ট হয় নি, কাযেই তার কোন প্রতিকারের দরকার নেই। কিন্তু আমার মিথ্যা নিন্দায় তাঁর নিরপরাধা কন্যার যে অনিষ্ট হয়েছে, তার ত একটা প্রতীকার করতে হবে?"

জমীদার গৃহিণী কহিলেন, "তার প্রতীকারও তোমারই হাতে রয়েছে। তুমি নিজে সেই মেয়ের বিয়ে দাও।"

রায় বাহাদুর কহিলেন, "আমি তার সম্বন্ধে যে মিথ্যা নিন্দা রটনা করেছি, লোকে তা সত্য বলে জেনেছে; এখন কে তাকে বিয়ে করবে?"

জমীদার গৃহিণী কহিলেন, "লোকে সত্য বলে জানুক্, তুমি ত জান যে সে নিন্দাটা ভয়ানক মিথ্যা। অন্য কারও সঙ্গে তার বিয়ে দিতে পারবে না বটে, কিন্তু তোমার ছেলের সঙ্গে তার বিয়ে দিতে তোমার কোনও আপত্তি থাক্‌তে পারে না। তুমি ছেলের

জন্যে সুপাত্রী খুঁজে বেড়াচ্চ ; এমন সুপাত্রী, এমন বাপের মেয়ে তুমি কোথায় পাবে ? আর মেয়েটিও খুব সুরূপা ; আমি বাঁশফুলের অনেক মেয়েমানুষের মুখে এই মেয়ের রূপের সুখ্যাতি শুনেছি। তুমি এই মেয়ের সঙ্গে ছেলের বিয়ে দাও। তা হলেই আবার মনের শান্তি ফিরে পাবে।"

রায় বাহাদুর কিয়ৎকাল চিন্তা করিলেন ; তাহার পর কহিলেন, "তুমি ঠিক বলেছ গিন্নি, আমি এই মেয়ের সঙ্গেই হেমের বিয়ে দেব। বিদ্যারত্ন মহাশয়ের এই মেয়ে হেম বিয়ে করে' আমার কুলে সত্যের প্রতিষ্ঠা করবে।"

হেমচন্দ্র, রায় মহাশয়ের একমাত্র পুত্র। সে এম্-এ পাশ করিয়া কলিকাতায় থাকিয়া আইন পড়িতেছিল। সে পিতার পত্র পাইয়া বাটী আসিল। বিবাহের জন্য মাঘ মাসের একটা শুভদিন নির্দ্দিষ্ট হইল। সুমুখীর বর মিলিল। যে বরের সহিত বিধাতা তাহার বিবাহ নির্দ্ধারিত করিয়া রাখিয়াছেন, তাহারই সহিত শুভ-দিনে মহাসমারোহে সুমুখীর বিবাহ হইয়া গেল। সকলেই বুঝিল যে, আদালতের বিচারে কথন-কথনও মিথ্যার জয় হইলেও, ভগ-বানের বিচার চিরদিন সত্যেরই জয় হয়।

# বারুণী

## প্রথম পরিচ্ছেদ

### নবীন দম্পতীর চক্রান্ত।

সে দশ বৎসর পূর্ব্বের কথা। সুশীলা তখন ষোড়শী। সুশীলার স্বামী পুণ্ডরীকাক্ষ তখন নবীন যুবা;—তখনও তাহার স্ফুটনোন্মুখ মুখ পুণ্ডরীকের সৌরভে আকৃষ্ট হইয়া, শ্মশ্রুভ্রমর-সকল সম্যক্ সমাগত হয় নাই। যুবক যুবতী তখন পুষ্পধন্বার শরাসন হইতে প্রক্ষিপ্ত আকুল পুষ্পসমাকীর্ণ এক স্বপ্নময় প্রেম-রাজ্য রচনা করিয়া অতি সুখে সুখের দিনগুলি অতিবাহিত করিত। পুণ্ডরীকের মাতাপিতা বর্ত্তমান ছিলেন; তৈল-তণ্ডুল-বস্ত্রেন্ধন-চিন্তা পুণ্ডরীকের অবিছিন্ন প্রেমস্বপ্নকে তখন কোনক্রমে ক্ষুণ্ণ করিতে সমর্থ হইত না। যুবক যুবতীর কোনও দুঃখ ছিল না বটে, কিন্তু পুণ্ডরীকের মায়ের মনে একটা ক্ষোভ ছিল; কুলদেবতাদিগের পাদপদ্মে তাহার বহু বিনীত প্রার্থনাতেও সুশীলা পুত্রবতী হইতে পারে নাই; তাহার অবাধ স্বামিপ্রেম একটি নবাগত অবোধের ক্রন্দনের দ্বারা অনুশাসিত হয় নাই।

বি-এ, পরীক্ষার পর শ্রীমান্ পুণ্ডরীকাক্ষ রায় কলিকাতা হইতে তাহাদিগের পল্লীগ্রামের বাটীতে প্রত্যাগমন করিয়াছিল।

সম্মুখে সুদীর্ঘ অবকাশ। এই সুদীর্ঘ অবকাশ, কেবলমাত্র প্রণয়িনীর বিরহব্যথায় প্রেমানুলেপনে অতিবাহিত করা সহজ নহে। প্রেমতন্দ্রাবিজড়িত সুদীর্ঘ দিনগুলি, অতি সন্তর্পণে, অতি মন্থরগমনে অতিবাহিত হইতেছিল। পুণ্ডরীকের নবীন প্রাণ এ জড়তা হইতে মুক্তিলাভের জন্য কাতর হইয়া পড়িল। সে একটা নূতন উদ্দীপনাপূর্ণ আনন্দের অন্বেষণ করিল।

অর্গলবদ্ধ গৃহে, পত্নী-প্রেমের মধুরতা পুণ্ডরীক আকণ্ঠ পান করিয়াছিল; কিন্তু বাহিরে,—উদার অনন্ত আকাশের নিম্নে সঙ্কোচশূন্য পত্নীপ্রেমের মধুরতা যে কত মধুর, তাহা আস্বাদন করিবার অবসর এ পর্য্যন্ত পুণ্ডরীকের ভাগ্যে ঘটে নাই। ইতিপূর্ব্বে সে কতবার মনে করিয়াছিল যে, পত্নীকে সঙ্গে লইয়া কোন দূর দেশে পরিভ্রমণ করিবে। কিন্তু বালক কখনই পিতামাতার নিকট এরূপ প্রস্তাব উত্থাপন করিতে সমর্থ হয় নাই। এবার তাহার চিরদিনের আকাঙ্ক্ষাটি অত্যন্ত সজীব হইয়া উঠিয়াছিল। তাহার বার বার মনে হইতে লাগিল যে কোনও দূর দেশে পত্নীকে লইয়া পরিভ্রমণ করিলে, তাহাকে পার্শ্বে রাখিয়া ধরণীর মুক্ত শ্রী অবলোকন করিলে, বুঝি বা প্রকৃতির রুচির ছবি আরও কত মধুর হইয়া উঠিবে!

এক দিন নিশাশেষে, সুশীলার সম্প্রসারিত বাহুর মধ্যে স্থানলাভ করিয়া, পুণ্ডরীক অতি প্রেম-গদগদ-কণ্ঠে ডাকিল, "সুশীলা!"

সুশীলা কহিল, "কেন?"

পুণ্ডরীক। এক জায়গায় যাবে?

সুশীলা। কোথায়? তুমি কতবার বলেছ আমাকে এক জায়গায় নিয়ে যাবে। কিন্তু তুমি ত কখন কোন জায়গায় যাও না। আমাকে ভোলাবার জন্যে তুমি কেবল মিথ্যে কথা বল।

পুণ্ডরীক। এবার সত্যিই যাব।

সুশীলা। বল, কোথায় যাবে?

পুণ্ডরীক। গঙ্গাসাগরে। এবার প্রতিজ্ঞা করেছি, বারুণী স্নানের দিন তোমাকে গঙ্গাসাগরে স্নান করাব। তুমি গঙ্গা-সাগর স্নানের মন্ত্র জান?

সুশীলা। তা'ত জানি নে। কি মন্ত্র? তুমি জান? আমাকে শিখিয়ে দিও।

সুশীলা তাহার অতিপ্রিয় প্রিয়তমের সহিত সাগরে যাইবে। ষ্টীমার চড়িবে। ষ্টীমারে চড়িয়া কত দেশ বিদেশ দেখিবে। সাগর স্নান করিয়া কত কোটিকল্প পুণ্য সঞ্চয় করিবে, কত কোটিকুল উদ্ধার করিবে। তাহার আনন্দের আর সীমা নাই। উৎসাহ বেগে স্বামীর আলিঙ্গনমুক্তা হইয়া সে শয্যার উপর উঠিয়া বসিল। আপন কুসুমসন্নিভ রক্ত করতল স্বামীর বক্ষে স্থাপন করিয়া, আগ্রহভরে কহিল, "বল, কি মন্ত্র?" আমি এখনই শিখবো।"

পুণ্ডরীক। না, না; আমি মন্ত্র জানি নে। তুমি উঠো না; এখনও সকাল হয় নি।

সুশীলা। না, তুমি জান। তুমি আগে বল, আমাকে শিখিয়ে দেবে?

পুণ্ডরীক। আচ্ছা, সে মন্ত্র আমি তোমাকে এর পর লিখে দেব, তুমি মুখস্থ করে নিও।

সাগরস্নানের মন্ত্র যে সে শিক্ষা করিতে পারিবে, তদ্বিষয়ে সুশীলা নিশ্চিন্ত হইতে পারিল বটে, কিন্তু তাহার মনে আবার একটা দুশ্চিন্তা প্রবেশলাভ করিল। সে মন্ত্র শিক্ষা করিবে, কিন্তু যদি তাহাদের সাগরে—কি জানি, যদি দৈবাধীন তাহাদের সাগরে মোটেই যাওয়া না হয়? সে সংশয়-প্রকম্পিতচিত্তে স্বামীকে জিজ্ঞাসা করিল, "আচ্ছা যদি কোনও কারণে আমাদের যাওয়া না হয়?"

পুণ্ডরীক। কেন হবে না?

সুশীলা। আমি যদির কথা বলছি। যদি না যাওয়া হয়?

পুণ্ডরীক। এর মধ্যে কিছু 'যদি' নেই, সকলই 'নিশ্চয়'।

সুশীলা। মা বাবা যদি আমাদের যেতে না দেন?

পুণ্ডরীক। কেন দেবেন না? যদি কেবলমাত্র আমরা যেতাম, তা হলে হয়ত তাঁরা বারণ করতেন। কিন্তু আমি মাকেও নিয়ে যাব।

সুশীলা। তুমি তাঁদের জিজ্ঞাসা করেছ?

পুণ্ডরীক। এখনও করি নি। আজ ভাত খাবার সময় সমস্ত ঠিক করব। সে ভার আমার। শোন, আমি এক কৌশল করব। আমি মাকে বলব, 'চল, আসচে বারুণীতে তোমাকে

গঙ্গাসাগরে স্নান করিয়ে আনি।' একে গঙ্গাস্নান, তাতে বারুণীতে বিদেশে, গঙ্গাসাগরে গঙ্গাস্নান,—মেয়ে-মানুষ মা আমার, আমার এ প্রস্তাবে নিশ্চয় রাজি হবেন, আর বাবাকে বলে সাগর-যাত্রার সমস্ত উদ্যোগ করবেন। যখন সমস্ত ঠিক হবে, তখন তুমি মাকে ধরে বসবে, বলবে 'মা আমিও তোমার সঙ্গে সাগরে যাব। কিছুতেই ছাড়ব না।' বুঝলে? একটু বিশেষ জেদ করে বলতে হবে।

সুশীলা। তা, আমি খুব জেদ করে বলতে পারব।

পুণ্ডরীক। তখন আমিও বলব, 'তা মা একজন তোমার সঙ্গে থাকা ভাল; তোমার একলা কষ্ট হবে; এ ছাড়া বিদেশে কত বিপদ আপদ্ আছে।' তা শুনে মা নিশ্চয়ই তোমাকে সঙ্গে নিয়ে যাবার মত করবেন; আর মার মত হলেই বাবার অমত হবে না।

সুশীলা। না, বাবার অমত হ'বে না।

পুণ্ডরীক। তখন তোমার সহজেই যাওয়া হবে। তোমাকে নিয়ে সাগরে বেড়াতে যাব এ কথা মা বাবার কাছে বলতে আমার যে লজ্জা হত, এই কৌশলে সহজে তা থেকে রক্ষা পাব। তুমি কি বল?

সুশীলা আর কি বলিবে? সে মনে মনে তাহার স্বামীর সুগভীর বুদ্ধির অত্যন্ত প্রশংসা করিতেছিল। সহজে সাগরযাত্রা সমাধা করিবার জন্য নবীন দম্পতীর কি চূড়ান্ত চক্রান্ত! হায়! সংসারানভিজ্ঞ সরল তারা; তারা তখন বুঝিতে পারে নাই যে,

আমরা মানুষ, আমরা এই বিশ্বরঙ্গশালায় নিতান্ত শক্তিহীন পুতুলমাত্র। আমরা কিছু করি না; কিছু করিবার সামর্থ্যও আমাদের নাই। আমাদের সমস্ত চক্রান্তগুলি এক অদৃশ্য পুরুষের চিরঘূর্ণামান চক্রমাত্র। চিরদিন আমাদের চক্রান্তের ভিতর দিয়া তিনি আপনার দেবকার্য্য সিদ্ধ করিয়া লইতেছেন। চিরদিন আমরা ব্যর্থবুদ্ধি লইয়া, এই অদৃশ্যকে দৃশ্যমান্ দেখিবার জন্য অবাক্ নেত্রে চহিয়া রহিয়াছি। পুণ্ডরীক বুঝে নাই, সরলা সুশীলা বুঝে নাই যে, সেই দিন প্রভাতে তাহারা সাগরযাত্রার জন্য যে কৌশলের পথ অবলম্বন করিয়াছিল, দশ বৎসর পরে তাহা তাহাদিগকে কোন জ্বালাময় শ্মশানে লইয়া যাইবে। কি অশুভক্ষণে পুণ্ডরীক ও সুশীলা সাগর যাত্রার কল্পনা করিয়াছিল! এই 'সাগর' উত্থিত হলাহলে একদিন তাহাদের আনন্দপূর্ণ জীবনকে বিষময় করিয়া দিবে!

## দ্বিতীয় পরিচ্ছেদ

### সাগরযাত্রা।

পরদিন দ্বিপ্রহরে, সুশীলা যখন আপন শয়নগৃহের নিভৃতে বসিয়া, স্বামীর লিখিত এক ক্ষুদ্র কাগজ হস্তে লইয়া, অত্যন্ত আগ্রহ সহকারে আবৃত্তি করিতেছিল;—

'ত্বং দেব সরিতাং নাথ
ত্বং দেবি সরিতাং বরে।
উভয়োঃ সঙ্গমে স্নাত্বা
মুঞ্চামি দুরিতানি বৈ ॥'—

তাহার সুবুদ্ধি স্বামীটি তখন মাতার সুগভীর স্নেহসাগরে আপন কৌশল-জাল বিস্তার করিতেছিল। বিবিধ ব্যঞ্জনপাত্রপরিবেষ্টিত অন্নপাত্র পুত্রের সম্মুখে রাখিয়া মাতা আহারে চিরপটু পুত্রকে এই ব্যঞ্জনটা বা ঐ অতিসামান্য মৎস্যমুণ্ডটুকু খাইবার জন্য অত্যন্ত উৎসাহ প্রদান করিতেছিলেন। অবসর বুঝিয়া পুণ্ডরীক জাল বিস্তার করিল; কহিল, "মা, তুমি কখনও ষ্টীমারে চড়েছ?"

মাতা। যে ষ্টীমার গঙ্গা দিয়া যায়, সেই ষ্টীমারের কথা বলছ?

পুণ্ডরীক। হাঁ,

মাতা। ষ্টীমারে লোকে কেমন করে চড়ে, পুণ্ডরীক?

পুণ্ডরীক। তুমি ত, মা কখনও ষ্টীমারে চড় নি? চড়বে? আমি নিয়ে যেতে পারি।

মাতা। কোথায় নিয়ে যাবে?

পুণ্ডরীক। তুমি যদি বল, তোমাকে আমি গঙ্গাসাগরে নিয়ে যেতে পারি।

মাতা। আমার কপালে কি বিধাতা এমন পুণ্যি লিখেছেন যে, তুমি আমাকে গঙ্গাসাগরে স্নান করিয়ে আনবে?

পুণ্ডরীক। কেন আনব না? এই ১৪ই চৈত্র মঙ্গলবার

বারুণী। বারুণীর দিন তোমাকে গঙ্গাসাগরে স্নান করাব; দেখ মা, সে দিন পুরুত :মশায় বলছিলেন যে দশ কোটি কুল উদ্ধার হয়। আমি কিন্তু মা এ সকল কথা বিশ্বাস করিনে।

মাতা। তোমরা ইংরাজি পড়ে নাস্তিক হয়েছ। তোমরা কি আর ধর্ম্ম কর্ম্ম বিশ্বাস কর। তুমি দশ কোটি কুলের কথা কি বলছ, গঙ্গাসাগরের জল একবিন্দু মাথায় দিলে চৌদ্দ কোটি কুল উদ্ধার হয়। তা, তুমি যদি সত্যি আমাকে নিয়ে যেতে পার, তা হলে আমার জীবনের একটা সাধ পূর্ণ হয়।

পুণ্ডরীক। মা, আমি কি তেমনই মিথ্যাবাদী ছেলে? আমি সত্যি তোমাকে নিয়ে যাব, তুমি বাবাকে বলে সমস্ত উদ্যোগ কর। পরশু বেশ ভাল দিন আছে; আমরা পরশুই রওনা হব।

মাতা। কোথা দিয়ে যাবে?

পুণ্ডরীক। এখান থেকে ষ্টীমার চড়ে কলকাতায় যাব। কলকাতায় একদিন থেকে, অন্য বড় ষ্টীমারে চড়ে পরদিন সকালে সাগর রওনা হব। সাগরে সাত দিন থাকব; মেলা দেখব; তোমাকে "সাগরী" কিনে দেব। তারপর কলকাতায় ফিরে এসে দশ দিন থাকব। তোমাকে মদনমোহন, সিদ্ধেশ্বরী আর কালীঘাটের কালী সব দেখাব। চৈত্র-সংক্রান্তিতে নকুলেশ্বর শিবের মাথায় দুধ-গঙ্গাজল ঢেলো। কালীঘাটে ভাল ভাল পাথরের থালা-বাটী কিনতে পাওয়া যায়, কিনো। তার পর বৈশাখ মাসের প্রথমে আমরা বাড়ী ফিরে আসব।

মাতা। বেঁচে থাক। তোমার এক-শ আশী বছর পরমায়ু হোক। কর্ত্তার শরীর যে রকম খারাপ, তাতে যে কখনও তীর্থ-ধর্ম্ম করতে পারব, এমন আশা আমার ছিল না। কত পুণ্যের ফলে, তোমাকে বংশের তিলক পুত্র পেয়েছিলাম। আজ আমার মনস্কামনা পূর্ণ হতে চলল।

বংশের তিলক, পুণ্যের ফল, পত্নীর নিকট আপন বিজয়-বারতা ঘোষণা করিবার জন্য, দ্রুত আহার সমাধা করিয়া ধাবিত হইল। মাতা গৃহকর্ত্তার অনুসন্ধানে ফিরিলেন। এবং সন্ধান লাভ করিয়া অনুনাসিক শব্দ যোজনার দ্বারা, পুত্র সহ সাগরযাত্রার অতি সহজ সম্মতি প্রাপ্ত হইলেন। তাহার পর পরিধেয় বস্ত্রসকল এবং আবশ্যক দ্রব্য সমূহ পেটক মধ্যে সংগৃহীত হইল। যে সকল দাস দাসী সঙ্গে যাইবে, তাহারাও প্রস্তুত হইল। প্রতিবেশিনী গৃহিণীসকল দলে দলে পুণ্ডরীকের মাতার সহিত সাক্ষাৎ করিল। শতমুখে সুবর্ণের চন্দ্র পুণ্ডরীকের এক শত আশী বর্ষ জীবিত থাকিবার আদেশ প্রচারিত করিল।

যাত্রার দিন প্রভাত হইল। পুণ্ডরীকের মাতা বধূর চিবুক ধরিয়া কহিলেন, "লক্ষ্মী মা আমার; তুমি আমার ঘরের লক্ষ্মী। যদি, মা, গঙ্গাসারে মরে যাই, তুমি আমার মত ঘর সংসার করো, আর শ্বশুরের সেবা যত্ন করো। এই নাও, আমার চাবির থোকা তুমি রেখে দাও।"

সুশীলা চাবির থোলো গ্রহণ না করিয়া, শ্বশ্রূঠাকুরাণীর পদতল অশ্রুজলে সিক্ত করিয়া এবং তাহা সবলে করতলে গ্রহণ করিয়া

কহিল, "না মা, আমি কোন মতেই বাড়ীতে থাকিব না। আমিও তোমার সঙ্গে যাব ; একলা এখানে থাকতে পারব না।"

মাতা। তুমি মা ছেলে-মানুষ, তুমি বেঁচে থাক। আমার পুণ্ডরীক বেঁচে থাকুক, তুমি কতবার সাগরে যাবে।

সুশীলা। না মা, আমি তোমার সঙ্গে যাব। তুমি বল যে নিয়ে যাবে, তা না হলে, আমি তোমার পা কিছুতেই ছাড়ব না।

বধূকে বিরত করিতে অক্ষমা হইয়া, মাতা পুণ্ডরীককে আহ্বান করিলেন। পুণ্ডরীক আসিয়া কহিল, "তা যদি ও একান্ত যেতে চায়, চলুক ; বিদেশে তোমার একলা অসুবিধা হতে পারে, একজন আপনার লোক কাছে থাকা ভাল।" শুনিয়া, গৃহিণী বাঁচিলেন। বস্ত্রাদি সত্বর গুছাইয়া লইবার জন্য বধূকে আজ্ঞা দিলেন। গৃহিণী ত জানিতেন না যে, বধূ যে কেবলমাত্র পূর্ব্ব হইতে আপনার বস্ত্রাদি গুছাইয়া রাখিয়াছিল তাহা নহে, সে সাগরস্নানের মন্ত্রটি পর্য্যন্ত কণ্ঠস্থ করিয়া রাখিয়াছিল। অপিচ বারুণীস্নানের উপকরণ, সদ্য-আহৃত কাঁচা আম্র—আপন সজল জিহ্বাকে বঞ্চিত করিয়া পেটকমধ্যে সংগ্রহ করিয়া রাখিয়াছিল। কার্য্য উদ্ধার করিয়া পুণ্ডরীক আপন হাস্য-প্রফুল্ল দৃশ্যটি পত্নীর নির্ম্মল নয়নে নিক্ষেপ করিয়া, তাহাতেও হাস্যতরঙ্গ সৃষ্টি করিল।

বেলা দশটার পর, আহারাদি সমাপন করিয়া, ললাটতলে দধির মঙ্গল তিলক ধারণ করিয়া, কর্ণমূল দেবপূজার বিল্বদলে পরি-শোভিত করিয়া, পূর্ণকুম্ভের নিকট সাষ্টাঙ্গ প্রণত হইয়া, দাস-দাসী-পেটক পুটুলি-মাতা-পত্নী সমভিব্যাহারে শ্রীমান্ পুণ্ডরীকাক্ষ রায়

ষ্টীমারে চড়িয়া সাগরযাত্রা করিল। তাহার গৃহকোণবদ্ধ জড় জীবন, গঙ্গার অবাধ বিস্তৃত বক্ষে মুক্তিলাভ করিল। আরব্য-উপন্যাসের ক্ষুদ্র কুম্ভমুখনির্গত দৈত্যরাজের ন্যায়, তাহার বদ্ধ প্রেম ধূমাকারে অনন্ত আকাশ পরিব্যাপ্ত করিল।

## তৃতীয় পরিচ্ছেদ

### কুমীর নয়, পুঁটী।

সাগরে পৌঁছিয়া, বাসের সুবিধার জন্য, এবং সুবিধামত নানা স্থান পরিদর্শনের জন্য পুণ্ডরীক এক বজ্‌রা ভাড়া করিয়া লইল। বজ্‌রার কামরা হইতে সুশীলা এবং সুশীলার শ্বশ্রূঠাকুরাণী অত্যন্ত আগ্রহের সহিত কখন জনাকীর্ণ তীরভূমি, কখন বিপুল তরঙ্গসঙ্কুল জলরাশি অবলোকন করিতে লাগিলেন। যদিও পুণ্ডরীকের মাতা কখনও পর্ব্বত দেখেন নাই, তথাপি আমরা শুনিয়াছি যে, তিনি ঐ সকল জলতরঙ্গ নিরীক্ষণ করিয়া, তাহাদিগের সহিত পর্ব্বতের তুলনা করিয়াছিলেন, এবং এইরূপ অভিমতও প্রকাশ করিয়াছিলেন যে, উচ্চে উহারা এক একটি তালবৃক্ষের সমকক্ষ। মকর-সংক্রান্তিতে সাগরে যেরূপ মহা লোকসমারোহ হয়, বারুণী উপলক্ষে তদ্রূপ কিছুই হয় না; তথাপি সেবার বারুণীর সময় এত লোক সাগরের পুণ্যজলে স্নান করিয়াছিল যে, আমাদিগের এইরূপ বিশ্বাস,

পুরোহিত মহাশয়দিগের কথা যদি সত্য হয় যে, এক একটি ডুবে কোটি কোটি কোটী কুল নরক হইতে উদ্ধার লাভ করে, তাহা হইলে নিশ্চিতই সে বৎসর নরকটি একবারে জনশূন্য হইয়া পড়িয়াছিল। পুণ্ডরীকের মাতা, বধূ ও পুত্রকে লইয়া নানা স্থানে পদব্রজে ক্রমাগত বিচরণ করিয়া, এবং ঈপ্সিত কয়েকটি দ্রব্য স্বহস্তে ক্রয় করিয়া, একদিন সন্ধ্যার সময় ক্লান্ত হইয়া বজ্‌রাতে প্রত্যাগমন করিলেন। মাতা বজ্‌রার কামরার মধ্যে বসিয়া বধূর সহিত বাক্যালাপ করিতে করিতে নৈশ আহারের উদ্যোগ করিতেছিলেন। পুণ্ডরীক কামরার বাহিরে বসিয়া, বজ্‌রার পার্শ্ব হইতে নিম্নে হস্ত প্রসারিত করিয়া, অঙ্গুলিসকলের দ্বারা স্রোতোজলের সহিত ক্রীড়া করিতেছিল। দূরে—পশ্চিম গগনে আপন দিবা সময়ের রক্তাক্ত চিহ্ন রাখিয়া, এবং অবগাহন দ্বারা সাগরের জল রক্ত রঞ্জিত করিয়া সূর্য্যদেব বিশ্রামলাভের জন্য সন্ধ্যার কোলে আশ্রয় লইয়াছিলেন। তরঙ্গসকল রাশি রাশি পূজার পুষ্প শিরে পরিয়া নৃত্য করিতেছিল; কখনও প্রগল্‌ভার ন্যায় খলখল শব্দে হাসিতেছিল। রাত্রি আপনার কৃষ্ণ অঞ্চলখানির দ্বারা ধীরে ধীরে পৃথিবীর গাত্র আচ্ছাদন করিতেছিল।

পুণ্ডরীক সহসা চীৎকার করিয়া উঠিল। পুত্রের বেদনাবিজড়িত কণ্ঠস্বর শুনিয়া, মাতা ভীতা হইয়া কামরার বাহিরে আসিলেন। দেখিলেন, পুণ্ডরীক স্রোতের জল হইতে আপন হস্ত সবলে আকর্ষণ করিতেছে, কিন্তু তাহা জলের বাহিরে আনিতে সমর্থ হইতেছে না। কি সর্ব্বনাশ! মাতার প্রত্যেক অঙ্গ

প্রকম্পিত হইল। তিনি সভয়ে পুণ্ডরীককে জিজ্ঞাসা করিলেন "বাবা, তোমার হাত কি কোন জীবজন্তুতে কাম্ড়ে ধরেছে।"

পুণ্ডরীক কহিল, "হা, মা, বোধ হয় কুমীরে আমার হাত ধরে টানছে; তুমি মাঝিকে শীগ্‌গির ডাক।"

সুশীলা চীৎকার করিয়া কাঁদিয়া উঠিল। চীৎকার করিয়া বলিল, "ওগো মাঝি! আমার সমস্ত গহনা আমি তোমাকে দেব, তুমি ওঁকে বাঁচাও।"

মাঝি কহিল, "কোন ভয় নেই; কোন ভয় নেই, মা ঠাকরুণ ও কুমীর নয়; আমি এখনই জলে নেমে দেখছি। বাবু, হাত টানাটানি কোরো না, তাতে শুধু হাতে বেদনা হবে।"

কথার সহিত, অন্যের নিষেধবাক্য শুনিবার পূর্ব্বেই, মাঝি জলে ঝম্প প্রদান করিল। এবং মুহূর্ত্ত মধ্যে, পুণ্ডরীকের হস্তের সহিত কোন বস্ত্রাবৃত গুরুদ্রব্য নৌকার উপর উঠাইয়া দিল। এই গুরু দ্রব্যের দ্বারাই পুণ্ডরীকের হস্ত আবদ্ধ ছিল।

এ গুরুদ্রব্যটি কি? মাঝি তাহার উপর হইতে বসনাবরণ উন্মোচিত করিল। একটি মৃতকল্প ক্ষুদ্র বালিকা সবলে দুই হস্তের দ্বারা পুণ্ডরীকের মণিবন্ধ ধারণ করিয়া রহিয়াছে।

বালিকা ভুবনমোহিনী রূপসী। তাহার কৃষ্ণ আলুলায়িত কেশগুচ্ছ ঐ নীল সাগরের তরঙ্গ অপেক্ষা সুন্দর। তাহার অঙ্গুলি-সকল, তরঙ্গের শিরঃশোভা পুষ্পদল অপেক্ষা কমনীয়। এইমাত্র অস্তগমনোন্মুখ সূর্য্যের রশ্মি এবং সীমাহীন জলরাশি যে অপূর্ব্ব সন্ধ্যার সৃষ্টি করিয়াছিল, এই অপূর্ব্বা বালিকা সেই সন্ধ্যার অপেক্ষা

মধুর। পুণ্ডরীকের মাতা যে আলোকের সাহায্যে কন্যার মুখাবলোকন করিতেছিলেন, তাহার অলোকসামান্য লাবণ্য সেই আলোক অপেক্ষা উজ্জ্বল। তাহাকে পুণ্ডরীক দেখিল, পুণ্ডরীকের মাতা দেখিলেন এবং সুশীলা দেখিল। দেখিল যে যাহা পুণ্ডরীকের মণিবন্ধ সজোরে গ্রহণ করিয়া রহিয়াছে, তাহা কুম্ভীর নহে; জলনিমজ্জনে জ্ঞানাপহৃতা এক লাবণ্যময়ী কুমারী। কুমারীর বয়ঃক্রম পাঁচ ছয় বৎসরের অধিক হইবে না।

পুণ্ডরীকের প্রকোষ্ঠধৃত কুমারীর দুইটি কোমল হস্ত তাহা হইতে বিচ্যুত করিবার জন্য চেষ্টা করা হইল; কিন্তু কেহই তাহাতে সহজে কৃতকার্য্য হইতে সমর্থ হইল না।

মাঝি কহিল, "মা ঠাকৃরুণ, ওর জ্ঞান না হলে, হাত ছাড়িয়ে নিতে পারবেন না। প্রাণের ভয়ে খুব জোরে হাত ধরে, অজ্ঞান হয়ে গেছে। যতক্ষণ জ্ঞান না হবে, ততক্ষণ ও হাত কিছুতেই ছাড়বে না। আপনারা ওকে সজ্ঞান করবার চেষ্টা করুন।"

তাহাই করা হইল। বালিকাটি ধীরে ধীরে সংজ্ঞা লাভ করিল। পুণ্ডরীকের হাত ছাড়িয়া, চারি দিকে সভয়ে চাহিয়া দেখিল। তাহার পর ক্রন্দন করিল। ক্রন্দন করিয়া, অশ্রুজলে আপনার কোমল গণ্ড প্লাবিত করিয়া ফেলিল।

প্রশ্নের পর প্রশ্ন করিয়া, তাহার নিকট হইতে নিম্নলিখিত তথ্য কয়েকটি অবগত হইতে পারা গেল। লাভপুর নামক একটি পল্লিগ্রামে তাহাদের বাস; লাভপুর কোন্ জেলায়, তাহা সে জানে না। তাহার নাম পুঁটি। তাহারা কায়স্থ, তাহার পিতামাতা

নাই ; সে তাহার দিদিমার নিকট হরিপুরে থাকিত। গ্রামের কয়েকটি স্ত্রীলোকের সহিত তাহার দিদিমা বারুণী-স্নান-উপলক্ষে গঙ্গাসাগরে আসিয়াছিল ; সেও দিদিমার সহিত আসিয়াছিল। সেই দিন দ্বিপ্রহরে তাহার দিদিমা স্নান করিবার জন্য জলে নামিয়াছিল। সেও দিদিমার অঞ্চল ধরিয়া জলে নামিয়াছিল। পদস্খলিত হইয়া দিদিমা বেশী জলে যাইয়া পড়ে এবং ডুবিয়া যায়। দিদিমার অঞ্চল ধরিয়া টানাটানি করিতে করিতে সেও বেশী জলে ডুবিয়া যায়। তাহার পর তাহার আর কিছু স্মরণ নাই।

পুণ্ডরীক পুলিসে সংবাদ দিল ; নানা স্থানে অনুসন্ধান করিল, কোনক্রমে বালিকার কোনও আত্মীয় স্বজনের অনুসন্ধান করিতে সমর্থ হইল না। পুঁটি তাহাদের বজ্‌রাতে থাকিয়া গেল। দুই দিন পরে যখন পুণ্ডরীক সকলকে লইয়া কলিকাতায় আসিল, পুঁটিও তখন তাহাদের সহিত আসিল।

পুণ্ডরীকের ইচ্ছা ছিল যে, কলিকাতায় কয়েকদিন অবস্থিতি করিয়া পুঁটির আত্মীয় স্বজন সম্বন্ধে সবিশেষ অনুসন্ধান করে। তথায় উপস্থিত হইয়া, সে রেল্ ষ্টেসনে এবং ষ্টীমার ঘাটে যাহাকে সম্মুখে পাইল তাহাকেই জিজ্ঞাসা করিল, কিন্তু কেহই পুঁটীর দিদিমার তথ্য অবগত থাকিয়া, তাহারা সন্ধান দিতে সমর্থ হইল না। সে লাভপুর গ্রামের অনুসন্ধান করিল ; কেহ কেহ বলিল যে, বীরভূম জেলায় লাভপুর নামে এক পল্লীগ্রাম আছে। পুণ্ডরীক পুঁটীকে লইয়া নিজে সেই লাভপুরে গেল।

গ্রামে দেখিয়া পুঁটী হাত নাড়িয়া কহিল. "না, না এ আমাদের গাঁ নয়।"

পুণ্ডরীক কলিকাতায় ফিরিয়া আবার অনুসন্ধান আরম্ভ করিল। সংবাদপত্রসকলে বিজ্ঞাপন প্রচার করিল। কিন্তু সমস্তই বৃথা হইল; পুটীর দিদিমাকে কোথাও পাওয়া গেল না।

অবশেষে পুণ্ডরীকের মাতা বলিলেন, "এ সোনার চাঁদ মেয়েটি আমাদের কাছেই থাকুক। স্বজাতি; আমার গর্ভের মেয়ে নেই, ওকে মেয়ের মত প্রতিপালন করব। এবং উপযুক্ত সময়ে বিয়ে দেব।"

কয়েকদিন কলিকাতায় থাকিয়া পুণ্ডরীক সকলকে লইয়া গৃহে ফিরিল।

## চতুর্থ পরিচ্ছেদ

### পুঁটী বারুণী হইল।

গৃহে দুইটি অত্যন্ত শুভ সংবাদ তাহাদের জন্য অপেক্ষা করিতেছিল। বাটীতে প্রবেশ করিবামাত্র পুণ্ডরীকের পিতা পুণ্ডরীকের হস্তে দুইখানি তারের সংবাদ দিলেন। একখানি তারের সংবাদ কয়েক দিন পূর্ব্বে পাওয়া গিয়াছিল। গঙ্গার উপরের এক চর লইয়া, তাঁহাদের সহিত অন্য এক জমীদারের এক দীর্ঘকালব্যাপী এবং বহু অর্থ-ধ্বংসকারী মকদ্দমা হইতেছিল;

কলিকাতা হাইকোর্টে এই মকদ্দমার শেষ মীমাংসা হয়; শেষ মীমাংসায় পুণ্ডরীকের পিতার জয় লাভ হইয়াছিল; এই তারের সংবাদে ইহাই লিখিত ছিল।

দেখিয়া, পুণ্ডরীক পিতাকে কহিল, "বাবা, এই বার আমাদের বিষয়ের আয় বৎসরে প্রায় দু হাজার টাকা বেড়ে যাবে।"

পিতা বলিলেন, "হঁ্যা শুধু বাড়বে না, মকর্দ্দমার খরচা বাবদ অনেক নগদ টাকা পাওয়া যাবে। তুমি অন্য টেলিগ্রামটি পড়; ওটি আমি এইমাত্র তোমাদের গৃহপ্রবেশের সঙ্গে সঙ্গে পেয়েছি।"

পুণ্ডরীক তাহা পাঠ করিয়া জানিল যে সে বি-এ পরীক্ষায় বিশেষ সুখ্যাতির সহিত উত্তীর্ণ হইয়াছে।

পুণ্ডরীকের মাতার আনন্দের সীমা ছিল না। তাঁহার সাগর স্নানের পুণ্যফল সদ্যই ফলিল। তিনি বাটী ফিরিয়াই স্বামীর ললাট মকদ্দমার অহরহ চিন্তা হইতে মুক্ত, এবং পুত্রকে পরীক্ষায় কৃতকার্য্য দেখিলেন। তিনি গণনা করিয়া দেখিলেন, যে দিন সন্ধ্যার পর মকদ্দমায় জয়লাভের সংবাদ আসিয়াছিল, সেইদিন ঠিক সেই সময় জলনিমজ্জিত পুঁটী পুণ্ডরীকের হস্তধারণ করিয়াছিল। আর, যে মুহূর্ত্তে তিনি পুঁটীকে লইয়া গৃহে প্রবেশ করিয়াছিলেন, ঠিক সেইক্ষণে পুণ্ডরীকের পরীক্ষা সম্বন্ধে শুভ সংবাদ অসিয়াছিল। অতএব পাড়ার পাঁচজন গৃহিণীর বিচারে স্থির হইয়া গেল যে পুঁটী সাক্ষাৎ লক্ষী, কারণ এমন সুন্দরী এবং এমন সুলক্ষণা কন্যা লক্ষ্মী ব্যতীত আর কিছুই হইতে পারে না।

পুণ্ডরীককে আহ্বান করিয়া মাতা কহিলেন, "তোরা ত অনেক কেতাব পড়েছিস্, পুঁটীর একটা ভাল রকম নাম রাখ।"

এখন পুণ্ডরীক বি-এ পাশ করিয়াছিল বটে, এবং মেঘদূতের কিয়দংশ, আর শকুন্তলা পাঠ করিয়া সংস্কৃত কাব্যশাস্ত্রে বুৎপন্ন ছিল বটে, কিন্তু মহাকবি কালিদাসের উপরিউক্ত দুই গ্রন্থমধ্যে কোন স্থানে পুঁটীর নামকরণ হয় নাই। এবং মিল, ব্যেন প্রভৃতি সুবুদ্ধি দার্শনিকগণও এ সম্বন্ধে কুত্রাপি কোনও প্রকার উপদেশ প্রদান করেন নাই।

তথাপি মাতৃ-আজ্ঞা অলঙ্ঘনীয় জানিয়া দুই দিন চিন্তার পর পুণ্ডরীক পুঁটীর জন্য একটি নাম সংগ্রহ করিল। এবং মাতাকে আসিয়া বলিল, "পুঁটীকে বারুণী-স্নান উপলক্ষে আমরা পেয়েছি এ জন্যে ওর নাম 'বারুণী' রাখলে মন্দ হয় না।"

মাতা কহিলেন, "বেশ, আজ থেকে ওকে আমরা 'বারুণী' বলে ডাকব।"

এইরূপে পুঁটি, বারুণী হইল। বারুণী নাম পাইয়া, এবং দিদিমার অপেক্ষা শতগুণ অধিক আদর লাভ করিয়া, অতি অল্পদিন মধ্যে বারুণী লাভপুর গ্রামটিকে এবং দিদিমাটিকে ভুলিয়া গেল। সেই সুলক্ষণাক্রান্ত এবং অত্যন্ত সুন্দরী বালিকাকে পুণ্ডরীকের কন্যাহীনা মাতা অত্যন্ত স্নেহের চক্ষে দেখিলেন। বাহিরের লোকও বালিকাটিকে যে দেখিত সেই তাহাকে একবার আদর করিয়া বলিত, "আহা যেন গড়ান লক্ষ্মী!"

এই লক্ষ্মী মেয়েটিকে সরস্বতী করিবার জন্য বি-এ, পাশ-করা

পুণ্ডরীক অধ্যাপনাভার গ্রহণ করিলেন। আদর ও যত্নের মধ্যে বারুণী ধীরে ধীরে বর্দ্ধিত হইতে লাগিল।”

## পঞ্চম পরিচ্ছেদ

### সুশীলার অভিমান।

একটি কারণে সুশীলার একটু অভিমান হইয়াছিল। হইবার কথা। পুটিকে যখন বারুণী নাম দেওয়া হইল, তখন পুণ্ডরীক এ সম্বন্ধে কোন পরামর্শ সুশীলার নিকট গ্রহণ করে নাই। পুণ্ডরীকের এ বড় অন্যায়। সে চিরদিন সুশীলার পরামর্শ লইয়া কার্য্য করিয়াছে। ঐ কুড়াইয়া পাওয়া মেয়েটার নামকরণ সুশীলার পরামর্শ অনুযায়ী হওয়া উচিত ছিল; তাহা হইল না কেন?

তা, লোকের অভিমান হয়; কিন্তু তাহা চিরদিন থাকে না। অভিমানের কারণ দূর হইলেই অভিমান চলিয়া যায়। কিন্তু বারুণীকে লইয়া বাড়ীর লোক বড় বাড়াবাড়ি করিয়াছিল। সুশীলার শ্বশুরের মাথায় পাকা চুল এমনই কি বেশী ছিল যে, তিনি প্রত্যহ দ্বিপ্রহরে বারুণীকে পাকা চুল তুলিতে বলিতেন? আর বারুণী আপনাকে কায়স্থ বলিয়া পরিচয় দিয়াছে বলিয়া তাহার সহিত একত্রে ভোজন করা এবং সমুদয় মৎস্যপুচ্ছটি তাহাকে আহার করিতে দেওয়া শ্বশ্রূঠাকুরাণীর একবারে উচিত

হয় নাই। আর প্রত্যহ সকালে, সমস্ত কায নষ্ট করিয়া এবং নিজের শরীর নষ্ট করিয়া পুণ্ডরীক যে বারুণীকে পড়া বলিয়া দিত, এটাও তাহার তাহার পক্ষে সুবিবেচনার কার্য্য হয় নাই।—কেন? তাহার লেখাপড়ার জন্য একটী পণ্ডিত রাখিয়া দিলেই ত চলিতে পারিত। আর পাড়ার লোক সকলে আসিয়া যে বার বার বারুণীর সম্মুখেই তাহাকে 'বড় লক্ষ্মী মেয়ে' বলিত, এটাও তাহাদের পক্ষে বড় অনুচিত কার্য্য হইত;—ছেলে মেয়ের কাছে কি তাহাদের সুখ্যাতি করিতে আছে?—তাহাতে ভাল মেয়েও খারাপ হইয়া যায়। আর ঝিরা যে বারুণীকে পাণ সাজিতে দিত এটাও ভারি অন্যায়। ছেলেমানুষ, কোন্ দিন পাণে এমন বেশী চূণ দিয়া ফেলিবে যে, লোকের জিভ্ একেবারে পুড়িয়া যাইবে—আর তাহার জন্য পুণ্ডরীক হয়ত সুশীলাকেই নিন্দা করিবে। বারুণীকে লইয়া এই সকল বাবাবাড়ী সুশীলার ভাল লাগিত না।

তাহার পর, সুশীলা মনকে প্রবোধ দিল যে, লোকের যদি বারুণীকে লইয়া এইরূপ বাড়াবাড়ি করাই ভাল লাগে, তবে তাহারা তাহাই করুক। কিন্তু সুশীলা পুত্রবতী হইলে, যে স্নেহ তাহার পুত্র বা কন্যা প্রাপ্ত হইত, তাহাদের প্রাপ্য সেই আদর সেই স্নেহ তাহারা জন্মাইবার পূর্ব্বেই একটা অজ্ঞাতকুলশীলা অপরিচিতা বালিকা আসিয়া যে নির্ব্বিবাদে উপভোগ করিবে, ইহাতে সুশীলার মনে একটু ক্ষোভ থাকিয়া যাওয়া বিচিত্র নহে। কে সে, যে তাহার উপভুক্ত উচ্ছিষ্ট আদর এবং স্নেহ তাহার গর্ভজ বংশের তিলক আসিয়া উপভোগ করিবে?

কিন্তু সুশীলার এই বয়সেও ত তাহার কোলে বিধাতা একটি পুত্র দেন নাই। পুণ্ডরীকের মাতা কত দুঃখ করিতেন; কত দেবতার কাছে কত পূজা মানত করিতেন; কিন্তু বংশরক্ষার জন্য দেবতারা তাহার ক্রোড়ে একটি বংশের তিলক প্রদান করেন নাই, দেবতাদিগের এ বড় অন্যায়। সুশীলা দেবতাদিগের উপর চটিয়া গেল; বার বার তাঁহাদের দৃষ্টিহীনতার নিন্দা করিল।

সুশীল বার বার মনে করিত, যদি তাহার কোলে একটি ছেলে থাকিত, তাহা হইলে বারুণী এখন যে আদর পাইতেছে, সে আদর তাহার গর্ভজ সন্তানই প্রাপ্ত হইত। এস বৎসগণ এস; এক অদৃশ্য দেশ হইতে তোমাদের কোমল কমনীয়তা নিয়ে এস; আসিয়া সুশীলার শূন্য কোল আলো করিয়া বিরাজ কর।

কিন্তু এই নির্ম্মম বশংধরগণ সুশীলার সমস্ত আহ্বানই উপেক্ষা করিল। সুশীলার অন্ধকার ক্রোড়ে আলো করিয়া একটী সোণার চাঁদ ছেলেও উদিত হইল না। দেখিতে দেখিতে পাঁচ বৎসর চলিয়া গেল, তথাপি অভাগিনী সুশীলা মাতা হইতে পারিল না। হায় হায়! তাহার সন্তানের প্রাপ্য সমস্ত আদর সমস্ত স্নেহ পাঁচ বৎসর ধরিয়া বারুণী হেলায় উপভোগ করিয়া লইল। অভাগিনী অভিমানিনী সুশীলা ইহার কোন প্রতিকার করিতে পারিল না।

## ষষ্ঠ পরিচ্ছেদ

### বারুণীর বর মিলিল না।

বারুণী এখন একাদশবর্ষীয়া বালিকা। সে পুণ্ডরীকের যত্নে অনেক পুস্তক পাঠ করিয়াছে। পুণ্ডরীকের মাতার যত্নে অনেক গৃহকর্ম্মও শিক্ষা করিয়াছে। সুশীলার কার্য্য দেখিয়া সে সীবন বিদ্যাও কিছু লাভ করিয়াছে। এবং আমাদের ভরসা আছে, যে পুণ্ডরীকের পিতার যত্নে সে অবিলম্বে এক সৎপাত্রে সমর্পিতা হইবে; তিনি ঘটকদিগকে বলিয়া রাখিয়াছিলেন যে, কন্যাস্থানীয় বারুণীর বিবাহে তিনি বহু অর্থ ব্যয় করিবেন।

কিন্তু বারুণী সর্ব্বসুলক্ষণাক্রান্তা অপূর্ব্ব সুন্দরী হইলেও এবং তাহার পাণিগ্রহণে অর্থপ্রাপ্তির আশা থাকিলেও কোনও সৎপাত্রই অজ্ঞাতকুলশীলাকে বিবাহ করিতে সম্মত হইল না। সুতরাং বারুণীর জন্য একটি বর পাওয়া কঠিন হইয়া পড়িল। ঘটকসকল অর্থলোভে দুই তিন বৎসর অনুসন্ধান করিয়াও সফলমনোরথ হইতে পারিল না।

ক্রমে বারুণী চতুর্দ্দশবর্ষীয়া তরুণী হইয়া দাঁড়াইল। তন্বীর তনু কৈশোরের কমনীয়তায় ঈষৎ পুষ্ট হইয়া উঠিল; কুসুম কাননে যেন বসন্তের সাড়া পড়িয়া গেল; ক্ষীণা স্রোতস্বতীতে যেন নূতন জলের প্রবাহ বহিল।

পুণ্ডরীক সে শোভা দেখিল। এ দেখায় ত কোনও দোষ হইতে পারে না। বাগানে ফুল ফুটিলে, কে না তাহা চাহিয়া দেখে? আকাশে পূর্ণচন্দ্র উঠিলে কে না তাহা নয়ন ভরিয়া নিরীক্ষণ করে?—মানুষের নয়ন চিরদিনই সৌন্দর্য্যপিপাসু থাকিবে। ইহা বিধাতৃবিধান। ইহাতে বেচারা পুণ্ডরীকের দোষ কি? অতএব দিনের পর দিন, সে তরুণীর অপূর্ব্ব সৌন্দর্য্যরাশি দেখিতে লাগিল, সুন্দরীর তনুতটে যৌবনের প্রথম তরঙ্গোচ্ছ্বাস দেখিয়া সে মুগ্ধ হইল, রূপের প্রথম তীব্র কিরণে তাহার চক্ষুর্দ্বয় অন্ধ হইয়া গেল। তাহার পর, তোমরা ত জান, সুন্দরীদের সৌন্দর্য্যে মাদকতা আছে; তাহা আকণ্ঠ পান করিয়া পুণ্ডরীক উন্মত্ত হইয়া উঠিল।

তখন সুশীলার ভবিষ্যৎ ভাবিয়া পুণ্ডরীক আপন উন্মত্ত মনকে শাসিত করিতে চেষ্টা করিল। এবং প্রতিজ্ঞা করিল, অবিলম্বে বারুণীর একটি বিবাহ দিয়া, তাহার তীব্র আকর্ষণের সীমার বাহিরে তাহাকে রাখিয়া আসিবে। এবং তৎপরে আপনার মুক্ত হৃদয় লইয়া সুশীলার বাহুশৃঙ্খলে বাঁধিয়া দিবে। হায়! পুণ্ডরীক! তুমি পাঁচ বৎসরের বারুণীর হস্ত হইতে একদিন আপনাকে মুক্ত করিতে সমর্থ হও নাই, আজ কিরূপে এই পঞ্চদশবর্ষীয়া প্রভাময়ীর প্রভাব হইতে আপনাকে রক্ষা করিবে? দশটী বৎসর ধরিয়া বারুণী তোমার অজ্ঞাতে ধীরে ধীরে তোমার সমস্ত হৃদয়টিই অধিকার করিয়া লইয়াছে। আজ হৃদয়শূন্য তুমি, কোন শক্তি লইয়া, তোমার প্রমত্তহৃদয়কে শাসিত করিবে?

হয়ত সে চেষ্টা করিলে, কতকটা কৃতকার্য্য হইতে পারিত। কিন্তু পুণ্ডরীকের চেষ্টার পথে পুণ্ডরীকের মাতা এক মহা অন্তরায় হইয়া দাড়াইলেন। তিনি দুইটা কঠিন সমস্যার মধ্যে পতিত হইয়াছিলেন। একদিকে সুশীলার গর্ভে সন্তান না হওয়ায়, এবং তাহার সন্তান হইবার বয়ঃক্রম অতীত হওয়ায়, তাঁহার শ্বশুরকুল পাছে নির্ব্বংশ হয়, এই তাহার আশঙ্কা নিশিদিন পুণ্ডরীকের মাতার মনকে ব্যথিত করিয়া রাখিয়াছিল। অন্য দিকে পরম স্নেহের পাত্রী বারুণীর বিবাহের কাল অতীত হইতেছিল ; বহু চেষ্টাতেও একটি সুপাত্র পাওয়া কঠিন হইয়াছিল ; এই দুই সমস্যার মধ্যে পড়িয়া তিনি ভাবিলেন যে পুণ্ডরীক বারুণীকে বিবাহ করিলে, এই দুই সমস্যারই একটা মীমাংসা হইয়া যায়। তিনি পুণ্ডরীককে নিকটে ডাকিয়া আপন মনোভাব প্রকাশ করিলেন।

কিন্তু পুণ্ডরীক মাতার কথার কোন উত্তর দিল না। নিজেকে প্রাণপণ শক্তিতে—দমন করিয়া, বারুণীর জন্য সৎপাত্রের জন্য অনুসন্ধান করিতে লাগিল। একদিন মনকে দৃঢ় করিয়া পুণ্ডরীক পিতার নিকট আসিয়া বলিল, "আমি বারুণীর জন্যে একটি সৎপাত্রের সন্ধান পেয়েছি।"

পিতা। কোথায় সন্ধান পেলে ?

পুণ্ডরীক। এই ত পাড়ার হারাণ বাবুকে জানেন ত ?

পিতা। কি, হারাণ এই বয়সে আবার বিয়ে করবে না কি ? তার তিন চারটে ছেলে যে বড় বড় হয়েছে।

পুণ্ডরীক। না, হারাণ বাবু বিয়ে ক'রবেন না। হারাণ বাবুর এক সম্বন্ধী আছেন তিনি রামচন্দ্রপুরের জমীদার। তাঁর নাম——

পিতা। বুঝেছি, তুমি পার্ব্বতী ঘোষের কথা বল্‌ছ।

পুণ্ডরীক। আজ্ঞে হ্যাঁ। তিনি ধনবান আর দেখতে শুনতে মন্দ ন'ন।

পিতা। কিন্তু তিনি সৎপাত্র ন'ন। আমি মদ্যপায়ী লোকের সঙ্গে বারুণীর বিয়ে দিতে পারিনে। আমি বেশ জানি যে পার্ব্বতী ঘোষ ঘোর মদ্যপায়ী।

তা, মদ্যপায়ীর হস্তে বারুণীর ন্যায় মহারত্ন সমর্পণ করিতে পুণ্ডরীকেরও ইচ্ছা ছিল না। সে পিতার নিকট হইতে প্রত্যাগমন করিয়া অন্য একস্থানে ঘটক পাঠাইয়া দিল। কিন্তু সেটীও সুপাত্র হইল না;—বিদ্যাহীনের হস্তে রাজমুকুটের মণি সমর্পণ করিতে পারা যায় না। পুণ্ডরীকের আজ্ঞা পাইয়া ঘটক আবার একটি নূতন স্থান হইতে একটি পাত্রের অনুসন্ধান লইয়া আসিল। কিন্তু এ ক্ষেত্রেও পাত্রটি পুণ্ডরীকের মনোমত হইল না; সেই নন্দনজান পারিজাতকে ধনহীন দরিদ্রের মলিন কুটীরে পাঠাইতে পারা যায় না। আবার একস্থল হইতে পাত্রের সংবাদ আসিল; কিন্তু পুণ্ডরীকের পিতা বলিলেন,—'ও বাহাত্তর ঘরের কায়েত। ওর সঙ্গে আমার কন্যাস্থানীয়ার বিয়ে দিলে লোকে কি বল্‌বে?' তাঁহাদের মত ভদ্রবংশোদ্ভব কুলীন কায়স্থের সহিত বাহাত্তর ঘরের কায়েতের কুটম্বিতা স্থাপন করা পুণ্ডরীকেরও অভিপ্রেত

হইল না। এই রূপে কোনও স্থানেই বারুণীর জন্য সৎপাত্র পাওয়া গেল না।

তবে কি স্বয়ং পুণ্ডরীক ব্যতীত আর কাহাকেও বিধাতা বারুণীর স্বামী হইবার জন্য সৃষ্টি করেন নাই? তবে কি পুণ্ডরীকই মাতৃআজ্ঞা শিরোধার্য্য করিয়া বারুণীকে বিবাহ করিতে বাধ্য হইবে? কিন্তু সুশীলার কি হইবে? পতিব্রতার মনে ব্যথা দিয়া বারুণীকে বিবাহ করিলে, সে বিবাহ কখনই মঙ্গলদায়ক হইবে না। তাহা অপেক্ষা বারুণীর অবিবাহিত অবস্থাতেই জীবন যাপন করা ভাল।

পুণ্ডরীক মনে মনে প্রতিজ্ঞা করিল যে, আপনার অশান্ত মনকে প্রাণপণ শক্তির দ্বারা দমন করিবে;—যে বুক সে বাল্যকাল হইতে আপনার আদর প্লাবিত বুকে ধারণ করিয়াছে, আজ কিরূপে সেই বুকে ব্যথা দিয়া পরম অধর্ম্ম করিবে? তাহা অপেক্ষা মৃত্যু কি তাহার পক্ষে মঙ্গলদায়ক নহে?

পুণ্ডরীক অনেক ভাবিয়াছিল। কিন্তু সে বারুণীকে ছাড়িয়া মরিতে পারে নাই; মরিলে যে সে বারুণীকে আর দেখিতে পাইবে না। আপনার হৃদয়কেও সে দমিত করিতে পারে নাই।

## সপ্তম পরিচ্ছেদ

### প্রেমের কবিতা।

পোড়ারমুখী বারুণীও কি পুণ্ডরীককে ভালবাসে? বাসে বই কি,—খুবই বাসে। তাহার বিছানার তলায় যে খাতা খানা রহিয়াছে, তাহা গোপনে সংগ্রহ করিয়া, তাহার মধ্যে পোড়ারমুখী কি কবিতা লিখিয়াছে, তোমরা একবার পড়িয়া দেখ। দেখ কি গুরুতর প্রেম ;—

কারে বল ভালবাসি, কাহার হইব দাসী,
কাহার রূপতে, বল, শোভে দশদিক?
—পুণ্ডরীক, পুণ্ডরীক!
কাহার অধরে হাসি, দেখিবারে অভিলাষী
বল তোরা, কে আমার মাথার মাণিক?
পুণ্ডরীক, পুণ্ডরীক!
দিয়া কোন শতদল, পূজিব চরণ তল,
ভূতলে আমার সে যে অমর অধিক ;
পুণ্ডরীক, পুণ্ডরীক!
পাতিয়া রেখেছি হিয়া, তোমার চরণ দিয়া
আমার হৃদয় 'পরে এস হে প্রেমিক ;
পুণ্ডরীক, পুণ্ডরীক!

ধিক্ ধিক্! কি ভয়ঙ্কর কলিকালই পড়িয়াছে! সেকালে বাহাত্তর বৎসর বয়সেও প্রেমিকাদিগকে আমরা একটি ক্ষুদ্র প্রেমের কথা উচ্চারণ করিতে শুনি নাই; আর আজ কিনা একটা পঞ্চদশবর্ষীয়া নাবালিকা, আমাদের অপেক্ষা ভালরূপ ছন্দ বন্ধ মিলাইয়া প্রেমের কবিতা রচনা করিল!

বারুণীর হৃদয়মধ্যস্থিত এই গোপন প্রেমের কথা কি পুণ্ডরীক জানিতে পারিয়াছিল?—তামরসের বিকাশের কথা কি মধু মক্ষিকাকে বলিয়া দিতে হয়? তরুণীর ব্রীড়াবনত মুখ, সলজ্জ চাহনি, কথায় কথায় গণ্ডের অরুণ রাগ—সবই—দৈনিক সংবাদ পত্রের ন্যায়, দিনের পর দিন, তাহার হৃদয়ের সকল সংবাদই পুণ্ডরীকের প্রেমপূর্ণ হৃদয়ে পৌঁছাইয়া দিয়াছিল।

একদিন নিভৃতে বারুণীর সহিত পুণ্ডরীকের সাক্ষাৎ ঘটিল। পূর্ব্বে পুণ্ডরীকের নিকট বসিয়া বারুণী যখন পাঠাভ্যাস করিত, তখন প্রায় প্রত্যহই তাহাদের নির্জ্জন সাক্ষাৎ ঘটিত। কিন্তু এক্ষণে বারুণী পাঠাভ্যাস জন্য আর পুণ্ডরীকের নিকট যাইত না; পুণ্ডরীকের নিকটে যাইবার জন্য তাহার লোলুপ হৃদয়ে সর্ব্বদাই এক লিপ্সা জাগিয়া থাকিত, কিন্তু তাহার লজ্জাসঙ্কুচিত চরণদ্বয় চলিতে চাহিত না—ছি? বড় লজ্জা করে। তাই ইদানিং পুণ্ডরীক নির্জ্জনে বারুণীর সাক্ষাৎ লাভ করিতে পারিত না। আজ তাহার সহিত হঠাৎ সাক্ষাৎ হওয়ায়, তাহার দু'টা মিষ্ট কথা শুনিবার প্রলোভন সে সম্বরণ করিতে পারিল না। সে জিজ্ঞাসা করিল, "বারুণী! এই ক'

মাসের মধ্যে তুমি ত একদিনও আমার কাছে পড়তে আসনি ?”

পুণ্ডরীকের দৃষ্টিতলে বারুণীর শিরায় রক্তপ্রবাহ ছুটিতেছিল। সে বাসনাকে সাধ্যমত সংযত করিয়া কহিল, “আমি আজ কাল দিদির কাছে বসে স্থচের কায শিখি।” বারুণী সুশীলাকে দিদি বলিত।

পুণ্ডরীক। স্থচের কাজ শিখলে কি আর লেখাপড়া করতে নেই ? লেখাপড়া ভুলে গেলে, তুমি যখন শ্বশুরবাড়ী যাবে, তখন কেমন করে আমাদের চিঠি লিখবে ?

বারুণী ভ্রু কুঞ্চিত করিয়া প্রশ্ন করিল, “শ্বশুরবাড়ী ?”

পুণ্ডরীক। হাঁ, শ্বশুরবাড়ী।—যেখানে বিয়ের পর সকল মেয়েই যায়। তোমার বিয়ের সম্বন্ধ আস্‌ছে ; বিয়ে হলেই তোমাকে শ্বশুরবাড়ী যেতে হ’বে।

বারুণী। কিন্তু আমি ত ঠিক করে রেখেছি বিয়ে করব না।

পুণ্ডরীক। কিন্তু আমরা যে তোমার বিয়ে দেব।

বারুণী। আমি বিয়ে না করলে, আপনারা কেমন করে আমার বিয়ে দেবেন ? আর কেমন করেই আমাকে শ্বশুরবাড়ী পাঠাবেন ?

পুণ্ডরীক। দেখো, কেমন করে পাঠাই।

বারুণী মনে মনে ভাবিল, “আমার পাঁচ বছর বয়সে, গঙ্গার পবিত্র জলে ভগবান আমাকে যাঁহার হাতে সমর্পণ করেছেন, পৃথিবীতে এমন কি শক্তি আছে, যে তাঁর কাছ থেকে আমাকে

ছাড়িয়ে নিয়ে যায়? আমি মনে মনে যাঁকে পতিত্বে বরণ করেছি, তিনি ছাড়া আর কেউ আমার স্বামী হবে না। তাঁর বাপের বাড়ী ছাড়া, আর কোথাও আমার শ্বশুরবাড়ী হবে না। কিন্তু প্রকাশ্য ভাবে বিয়ে করলে দিদির মনে ভয়ানক কষ্ট দেওয়া হবে। তাই আমি প্রকাশ্য ভাবে এঁকে বিয়ে করব না। কিন্তু আমার অন্তরের গোপন ভালবাসায় কে বাধা দেবে?

বারুণীকে নীরব ও চিন্তিত দেখিয়া পুণ্ডরীক আবার কি বলিতে যাইতেছিল; কিন্তু তাহার কথা অকথিত রহিল। সুশীলা সেই দিকে আসিতেছে দেখিয়া, সে চোরের ন্যায় আপনাকে লুক্কায়িত করিয়া অন্যত্র চলিয়া গেল। সে মনে মনে বুঝিয়াছিল যে, বারুণীর প্রতি প্রেমের লোলুপ দৃষ্টি নিক্ষেপ করিয়া, সে সুশীলার নিকট হৃদয়হীনতার পরিচয় প্রদান করিয়া ফেলিবে! তাই তাহার লোলুপ দৃষ্টিটা সুশীলার পবিত্র দৃষ্টি হইতে গোপন করিবার জন্য প্রয়াস পাইত।

সেই দিন বহির্ব্বাটীতে যাইয়া আপন কক্ষের নির্জ্জনতায় বসিয়া পুণ্ডরীক ভাবিল, 'আচ্ছা, বারুণীর এই যৌবন, তবু সে বিয়ে করে শ্বশুরবাড়ী যেতে চায় না কেন? সে সত্যই কি আমাকে ভালবাসে, তাই বুঝি আমার কাছ ছেড়ে অন্য যায়গায় যেতে চায় না? বারুণী আমাকে ভালবাসে, আমি বারুণীকে ভালবাসি, আমার মা বাপও আমাদের হৃদয় দুটিকে পরিণয়সূত্রে বেঁধে দিতে সম্পূর্ণ ইচ্ছুক। তবে আমরা মিলিত হতে পারিনা কেন? আমাদের উভয়ের মিলনের এক মাত্র বাধা সুশীলা,—সে

পতিপদসেবার মহা গৌরব মাথায় বোঝাই করে, একটা অলঙ্ঘনীয় পর্ব্বতের মত, আমাদের মধুর মিলনের মধ্যে বসে আছে। কিন্তু সুশীলা হিন্দু স্ত্রী; স্বামীর মনস্তুষ্টিই তার এক মাত্র ব্রত; আর সে ছেলেবেলা থেকে শিখে এসেছে, তার দিদিমাদের ঠাকুমা-দের চার পাঁচ টা সতীন ছিল; আজ সেই পতিব্রতা একটা সতীনে আপত্তি করবে? এটা সম্ভব নয়। হয়ত সে নিজে উদ্যোগ করে আমাদের বিয়ে দেবে।'

বাস্তবিক সুশীলা তাহাই করিয়াছিল; আপনার প্রাণ দিয়া সেই পতিগতপ্রাণা, পতির মনস্তুষ্টি করিয়াছিল। আমরা আমাদের ক্ষুদ্র কাহিনীর শেষ পরিচ্ছেদে সেই অপূর্ব্ব আত্ম বলিদানের কথা বিবৃত করিব।

## অষ্টম পরিচ্ছেদ

### সুশীলার আত্মবলিদান।

মহা রূপসী বারুণীর দিকে স্বামীর মন যে টলিয়াছে, তাহা সুশীলা অনেক দিন আগেই বুঝিয়াছিল। তাহার পর সে শুনিল যে তাহার শ্বশ্রূঠাকুরাণী বারুণীর সহিত পুত্রের বিবাহ দিতে ইচ্ছুক হইয়াছেন। শুনিয়া এরূপ অবস্থায় পড়িয়া অন্য হিন্দু যুবতীরা যাহা ভাবে, সুশীলা তাহাই ভাবিয়াছিল। সে রাত্রিদিন আপন মনকে শাসিত করিয়া মনে মনে বলিত, "আমার

মনে, হে ঠাকুর! বল দাও। আমার প্রাণেশ্বরের—আমার ইহকালের পরকালের দেবতার—সুখের জন্য, আমার স্বামীর বংশের কল্যাণের জন্য আমি আপনার সমস্ত সুখ বলি দেব। পাপ মন নিয়ে আমি এত দিন বারুণীকে সুচখে দেখিনি, আমার প্রাণের প্রাণ, আমার সর্ব্বস্ব যদি তাকে ভালবাসেন, তবে আজ থেকে আমিও তাকে ভালবাসব; নিজে তার অঙ্গে গহনা পরিয়ে তাকে আমার দেবতার চরণসেবায় নিযুক্ত করবো। আর আমি? ছাই আমি কীটাণুকীট আমি—আমার কথা যেন কখনও না ভাবি।"

নিশীথে শয্যোপরি স্বামীর পদপ্রান্তে ব'সিয়া সুশীলা মনে মনে কহিত, এই চরণ সেবা অন্যের হাতে ছেড়ে দিতে হ'বে; সে কি দুঃখ, তা অন্তর্যামী ছাড়া আর কেউ বুঝবে না।' স্বামীর চরণ আপনার সুকোমল ক্রোড়ে স্থাপিত করিয়া তাহাতে আপন আনিন্দিত বক্ষঃ স্পর্শ করিয়া সে আবার ভাবিত,—যদি এ দুর্লভ পায়ে অভাগিনীর মতি থাকে, তবে নিজে উদ্যোগ করে বারুণীর সঙ্গে এঁর বিয়ে দেব। এতে যদি প্রাণ দিতে হয়, তাও দেব; সুশীলা মরলে ত কারুর ক্ষেতি হবে না, ঠাকুর।"

সুশীলা ভাবিতে ভাবিতে কাঁদিয়া ফেলিত। পুণ্ডরীক চক্ষু মুদ্রিত করিয়া বারুণীর কথা ভাবিত; সে সুশীলার অশ্রু বর্ষণ দেখিত না। কিন্তু সুশীলার মৃত্যুতে তাহার কি ক্ষতি হইবে, সে তাহা পরে বুঝিতে পারিবে।

কয়েক দিন মধ্যে পুণ্ডরীক জানিতে পারিল যে বারুণীর

সহিত তাহার বিবাহে সুশীলাই প্রধান উদ্যোগী।—ইহা জানিতে পারিয়া পুণ্ডরীকের বক্ষটা দশহাত ফুলিয়া উঠিল;—একটা পর্ব্বতের বাধা যাদুকরের মন্ত্রে অপসৃত হইল।

ইদানীং সুশীলা স্বহস্তে বারুণীর কেশরচনা করিয়া দিত; সুশীলাকে দেখিয়া হয়ত সুশীলার স্বামী তৃপ্তিলাভ করিতে পারেন; কিন্তু সুশীলার রচিত বারুণীর কেশ দেখিয়া তিনি নিশ্চয় তৃপ্তি লাভ করিবেন। বুঝি এই কথা ভাবিয়াই সুশীলা বারুণীর কেশরচনায় মন দিয়াছিল। একদিন বারুণীর কেশরচনা করিয়া, সুশীলা একখানি উৎকৃষ্ট বস্ত্র পরিধান করাইয়া তাহাকে সজ্জিত করিল। বিমল বস্ত্রাবৃত তাহার বরদেহ মণ্ডলমণ্ডিত চন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিল। সুশীলা আপন বস্ত্রাঞ্চল দ্বারা বারুণীর ললাটতল মার্জ্জিত করিয়া, ভ্রূমধ্যে কৃষ্ণ টিপ্ অঙ্কিত করিল;—অনঙ্গদেব তপস্যার জন্য আপনার অতি ক্ষুদ্র কৃষ্ণাজিনের আসনখানি তথায় বিস্তৃত করিলেন। বারুণীর দামিনী দীপ্তিতুল্য সৌন্দর্য্য দেখিয়া, সুশীলা ভাবিল, 'স্বামীর চরণতল, এই দিয়েই সাজাতে হয়।' সে প্রকাশ্যে কহিল, 'আয়, বারুণি আমার সঙ্গে আয়! আমার বরকে প্রণাম করবি চল।'

লজ্জা সঙ্কোচে আপনাকে সম্পূর্ণ সঙ্কুচিত করিয়া বারুণী নীরবে দাঁড়াইয়া রহিল।

সুশীলা কহিল, "লজ্জা কি বোন? দুদিন পরে উনি ত তোরও বর হবেন। ঐ দেখ উনি উপরের বারান্দায় বসে আমাদের দেখছেন।"

বারুণী ব্রীড়াবিকুপিত নয়নে বারান্দার দিকে দৃষ্টিপাত করিয়া দেখিল, পুণ্ডরীক বারান্দায় বসিয়া একখানা খাতা পড়িতেছে। খাতাখানা কিসের? বারুণী সভয়ে বুঝিল, সর্ব্বনাশ! উহা যে সেই কবিতা লেখা তাহারই খাতা। উহা উহঁার হস্তে গেল কিরূপে!

সুশীলা কহিল, 'খাতাখানা আমি তোর বিছানার তলায় পেয়ে ওঁকে পড়তে দিয়েছি। তুই কেমন ভাল কবিতা লিখিতে পারিস, তা উনি একবার পড়ে দেখুন।'

লজ্জায় বারুণীর সুন্দর মুখখানা রক্তচন্দনচর্চ্চিত প্রসূনের ন্যায় শোভা পাইল। দেবী জানকীকে মেদিনীদেবী যে প্রকার আপনার নিভৃত ক্রোড়ে গ্রহণ করিয়া লুক্কায়িত করিয়াছিলেন, আজ যদি তিনি বারুণীকে তেমনই লুকাইতে পারিতেন, তাহা হইলে সে এই ভয়ঙ্কর লজ্জা হইতে মুক্তিলাভ করিতে পারিত।

সুশীলা তাহার হাত ধরিয়া কহিল, "লজ্জা কি, বোন? আয় আমার সঙ্গে আয়, যাঁকে এতদিন মনে মনে পূজা করেছিস, আয় আজ আমার সুমুখে তাঁর পায়ে প্রণাম কর। দেখে আমার জন্ম সার্থক হোক।"

কাষ্ঠপুত্তলিকার মত, স্বপ্নাভিভূতার মত সুশীলাকে অনুসরণ করিয়া বারুণী পুণ্ডরীকের পদে প্রণতা হইল। পুণ্ডরীক ধন্য হইল।

কি উৎকৃষ্ট কুসুমের দ্বারা সুশীলা স্বামীর চরণ পূজা করিয়া তাহাকে তৃপ্ত করিল? কিন্তু মানবচক্ষের অগোচরে, সে ইহা অপেক্ষা আরও এক দেবদুর্ল্লভ দ্রব্যের দ্বারা স্বামীর চরণ অলঙ্কৃত

করিয়াছিল,—দেবী আপনার রক্তকমল সদৃশ রক্তাক্ত হৃদয়টি চিরবাঞ্ছিতের চিরপ্রিয়তমের চরণতলে উপহার প্রদান করিয়াছিল।

* * * *

পিতা মাতা শুভদিন নির্দ্ধারিত করিয়া দিলেন। সুশীলার অনুরোধে ও যত্নে, বেশ একটু ধুমধামেই পুণ্ডরীকের সহিত বারুণীর বিবাহ হইয়া গেল।

ফুলশয্যার রাত্রে যখন পুষ্পাকীর্ণ শয্যায় পুষ্পময়ী বারুণীকে বক্ষে ধারণ করিয়া পাপিষ্ঠ পুণ্ডরীক অত্যন্ত সুখে স্বর্গের স্বপ্ন দেখিতেছিল, তখন গৃহদ্বারে একটা কোলাহল শুনিয়া তাহার সুখস্বপ্ন ভাঙ্গিয়া গেল। তথায় এক পরিচারিকা আসিয়া ভয়বিকৃত কণ্ঠে ডাকিতেছিল, 'দাদা বাবু, দাদা বাবু, শীগ্‌গির একবার বৌদির ঘরে এস। বৌদি কি রকম করছে।"

পুণ্ডরীক নগ্নপদে ছুটিয়া সুশীলার গৃহে প্রবেশ করিল; দেখিল, সুশীলা, শীরাহতা পক্ষিণীর ন্যায় শয্যায় উপর পড়িয়া যন্ত্রণায় ছট্‌ফট্‌ করিতেছে। সে মৃত্যু আকাঙ্ক্ষা করিয়া তীব্র হলাহল পান করিয়াছিল। পুণ্ডরীক কাতর কণ্ঠে জিজ্ঞাসা করিল, "সুশীলা কেন তুমি এমন কায করলে?"

সুশীলা একথার কি উত্তর দিবে? যে রমণী অন্যের হস্তে আপন হৃদয়নিধিকে সমর্পণ করিতে পারে, তাহার হৃদয়ব্যথা পুরুষ পুণ্ডরীক কি বুঝিবে? সে তাহার সুগঠিত বাহু প্রসারিত করিয়া আপনার দুই হস্তের দ্বারা স্বামীর পদদ্বয় গ্রহণ করিয়া কাহল, "তুমি দাসীকে ক্ষমা কর। আশীর্ব্বাদ কর, যে জন্ম জন্মান্তর যেন

দাসী তোমার চরণ সেবা করতে পারে। এ পৃথিবীতে আমার কায ফুরিয়েছে। যে কাযের জন্যে দাসী এত দিন বেঁচে ছিল, তা বারুণীর হাতে দিয়ে, আমি তোমার কাছে এ জন্মের মত বিদায় চাচ্ছি।”

বলিতে বলিতে সুশীলার মুখ ম্লান হইল। কণ্ঠস্বর বিকৃতি-প্রাপ্ত হইল। সে স্বামীর পদদ্বয় ত্যাগ করিয়া সেই পদস্পর্শপূত হস্তদ্বয় আপন মস্তকে স্থাপিত করিল।

পুণ্ডরীক গণ্ডপ্রবাহিত অশ্রুধারায় সুশীলার সর্ব্বাঙ্গ বিধৌত করিয়া দিল। কাঁদ পুণ্ডরীক, কাঁদ। যাহারা আপন অশান্ত চিত্তকে দমিত করিতে পারে না, বিধাতা তাহাদের ভাগে ক্রন্দন ছাড়া আর কিছু লেখেন নাই।

সুশীলার মৃত্যুর পর পুণ্ডরীক বারুণীর সেবার সহস্র বিধানেও জীবনে আর কখনও সুখ অনুভব করিতে পারে নাই। তাহার সমস্ত সুখের মধ্যে কোথা হইতে এক ম্লান মূর্ত্তি আসিয়া তাহার আনন্দের সব ছবি ম্লান করিয়া দিত। সুশীলাকে গ্রাস করিবার জন্য শ্মশানে একদিন যে অগ্নি জ্বলিয়াছিল, পুণ্ডরীকের দগ্ধ হৃদয়ে, তাহার উত্তাপ কখন শীতলতা প্রাপ্ত হয় নাই।

সমাপ্ত